প্রথম প্রকাশ . ১৩৪২ বঙ্গাব্দ
দ্বিতীয় ( বিশ্ববাণী ) সংস্করণ  বৈশাখ, ১৩৮৬ বঙ্গাব্দ

প্রকাশক :
বিশ্ববাণী প্রকাশনী
ব্রজকিশোর মণ্ডল
৭৯/১বি, মহাত্মা গান্ধী রো
কলিকাতা-৭০০০০৯

মুদ্রক :
রবীন্দ্রনাথ ঘোষ
নিউ মানস প্রিন্টিং
১/বি, গোয়াবাগান স্ট্রীট
কলিকাতা-৭০০০০৬

মূল্য : ৩৫'০০

# পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—————:*:—————

বৈশম্পায়ন উবাচ।

অসিদ্ধানুনয়ে কৃষ্ণে কুরুভ্যঃ পাণ্ডবান্ গতে।
অভিগম্য পৃথাং ক্ষত্তা শনৈঃ শোচন্নিবাব্রবীৎ ॥১॥
জানাসি মে জীবপুত্রি! ভাবং নিত্যমবিগ্রহে।
ক্রোশতো ন চ গৃহ্লাতি বচনং মে সুযোধনঃ ॥২॥
উপপন্নো হ্যসৌ রাজা চেদিপাঞ্চালকেকয়ৈঃ।
ভীমার্জ্জুনাভ্যাং কৃষ্ণেন যুযুধানযমৈরপি ॥৩॥
উপপ্লব্যে নিবিষ্টোঽপি ধর্ম্মমেব যুধিষ্ঠিরঃ।
'কাঙ্ক্ষতে জ্ঞাতিসৌহার্দ্দাদ্বলবান্ দুর্বলো যথা ॥৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অসিদ্ধেতি। অসিদ্ধো নিষ্ফলঃ অনুনয়ঃ অনুনয়েন সন্ধিপ্রস্তাবো যস্য তস্মিন্ ॥১॥

জানাসীতি। ভাবং চেষ্টাম্, অবিগ্রহে অযুদ্ধে। ক্রোশত উচ্চৈর্ব্বদতোঽপি ॥২॥

উপেতি। অসৌ রাজা যুধিষ্ঠিরঃ, চেদিপাঞ্চালকেকয়ৈঃ, ভীমার্জ্জুনাভ্যাম্, কৃষ্ণেন, যুযুধানঃ সাত্যকিঃ যমৌ নকুলসহদেবৌ তৈঃ, উপপন্নো যুক্তোঽপি, অতএব বলবানপি, উপপ্লব্যে নিরাপদি বিরাটনগরবিশেষে, নিবিষ্টোঽপি সন্, যথা দুর্ব্বলো জনস্তথৈব, জ্ঞাতিসৌহার্দ্দাৎ, ধর্ম্মমেব ধর্ম্মেণ সন্ধিমেব কাঙ্ক্ষতে ॥৩—৪॥

---

বৈশম্পায়ন কহিলেন—অনুনয়ের সহিত সন্ধির প্রস্তাব নিষ্ফল হওয়ায় কৃষ্ণ কৌরবগণের নিকট হইতে পাণ্ডবগণের নিকটে চলিয়া গেলে, বিদুর শোক করিতে করিতেই যেন কুন্তীদেবীর নিকটে যাইয়া বলিতে লাগিলেন—॥১॥

'জীবপুত্রি! আপনি ত জানেনই যে, যাহাতে যুদ্ধ না হয়, সেই জন্যই আমি চেষ্টা করি এবং যুদ্ধ করিতে উচ্চস্বরে নিষেধ করি; তথাপি দুর্য্যোধন আমার কথা গ্রাহ্য করে না ॥২॥

ওদিকে চেদি, পাঞ্চাল ও কেকয়েরা এবং ভীম, অর্জ্জুন, নকুল, সহদেব, কৃষ্ণ ও সাত্যকি মিলিত হওয়ায় রাজা যুধিষ্ঠির যথেষ্ট বলশালী হইয়াছেন এবং তিনি নিরাপদ্ উপপ্লব্যনগরেই রহিয়াছেন; তথাপি তিনি জ্ঞাতিসৌহার্দ্দবশতঃ ধর্ম্ম অনুসারে দুর্ব্বলের ন্যায় সন্ধিরই কামনা করিতেছেন ॥৩—৪॥

---

(২) ·ক্রোশতো ন চ গৃহ্লীতে··বা ব ঝ নি।

রাজা তু ধৃতরাষ্ট্রোঽয়ং বয়োবৃদ্ধো ন শাম্যতি।
মত্তঃ পুত্ত্রমদেনৈব বিধর্ম্মে পথি বর্ত্ততে ॥৫॥
জয়দ্রথস্য কর্ণস্য তথা দুঃশাসনস্য চ।
সৌবলস্য চ দুর্ব্বুদ্ধ্যা মিথো ভেদঃ প্রপৎস্যতে ॥৬॥
অধর্ম্মেণ হি ধর্ম্মিষ্ঠে হৃতং বৈ রাজ্যমীদৃশম্।
যেষাং তেষাময়ং ধর্ম্মঃ সানুবন্ধো ভবিষ্যতি ॥৭॥
ক্রিয়মাণে বলাদ্ধর্ম্মে কুরুভিঃ কো ন সংজ্বরেৎ।
অসাম্না কেশবে যাতে সমুদ্যোক্ষ্যন্তি পাণ্ডবাঃ ॥৮॥

### ভারতকৌমুদী

রাজেতি। বিধর্ম্মে ধর্ম্মশূন্যে, পথি পররাজ্যাত্মসাৎকরণরূপে মার্গে ॥৫॥

জয়দ্রথস্যেতি। সৌবলস্য শকুনেঃ। মিথঃ পরস্পরং কুরুপাণ্ডবয়োর্ভেদঃ ॥৬॥

অধর্ম্মেণেতি। যুধিষ্ঠিরে ধর্ম্মিষ্ঠেঽপি, যেষাং ধার্ত্তরাষ্ট্রাণাং গণেন, অধর্ম্মেণ কপটদ্যূতেন, ঈদৃশং তস্য রাজ্যং হৃতম্, তেষাং ধার্ত্তরাষ্ট্রাণাম্, অয়ং সন্ধ্যনঙ্গীকাররূপো ধর্ম্মো ব্যবহারঃ, সানুবন্ধঃ সফলো ধ্বংসজনকো ভবিষ্যতি ॥৭॥

ক্রিয়েতি। ধর্ম্মে ঈদৃশব্যবহারে, সংজ্বরেৎ সন্তপ্যেত। সমুদ্যোক্ষ্যন্তি যুদ্ধায় ॥৮॥

### ভারতভাবদীপঃ

অসিদ্ধেতি। অসিদ্ধানুনয়ে বিফলবিনয়ে ॥১॥ ক্রোশত ইত্যনাদরে ষষ্ঠী ॥২—৩॥ উপপ্লব্যে বিরাটনগরে ॥৪॥ বিধর্ম্মে ধর্ম্মহীনে ॥৫—৬॥ অধর্ম্মেণেতি। হি যস্মাৎ যেষাম্ অধর্ম্মেণ কৃতমপি বৈকার্য্যং বিকারজনকং বৈরম্ ঈদৃশং চতুর্দ্দশে বর্ষে স্বং রাজ্যং প্রাপ্স্যথেতি প্রতিজ্ঞায়া অযথাকরণরূপং ধর্ম্মিষ্ঠং ধর্ম্মযুক্তমেব ভবতি যেষামধর্ম্মকৃতমেব বৈরং ধর্ম্মবদ্ভাতীত্যর্থঃ তেষাম্ অয়ং বিকৃতো ধর্ম্মঃ সানুবন্ধঃ সফলো ভবিষ্যতি অধর্ম্মফলং বিনাশস্তেষাং ভবিষ্যত্যেবেত্যর্থঃ ॥৭॥ বলাদ্ধর্ম্মে পাণ্ডিনাং পারদার্য্যম্ উভয়সন্তোষকরমিতি দ্বয়োরপি ধর্ম্মহেতুরিতি বলাৎকল্পনা

---

কিন্তু এদিকে রাজা ধৃতরাষ্ট্র বয়োবৃদ্ধ হইয়াও শান্তিস্থাপন করিতেছেন না; বরং তিনি পুত্ত্রমদেই মত্ত হইয়া অধর্ম্মের পথে চলিয়াছেন ॥৫॥

অতএব জয়দ্রথ, কর্ণ, দুঃশাসন ও শকুনির দুর্ব্বুদ্ধিতে অবশ্যই কুরু-পাণ্ডবদের মধ্যে পরস্পর ভেদ ঘটিবে ॥৬॥

যুধিষ্ঠির ধার্ম্মিক হইলেও, যাহারা অধর্ম্ম অনুসারে তাঁহার এইরূপ রাজ্য হরণ করিয়াছে, সেই ধার্ত্তরাষ্ট্রগণের এই ব্যবহার অবশ্যই অনর্থ ঘটাইবে ॥৭॥

কৌরবেরা বলপূর্ব্বক এইরূপ ব্যবহার করায় কোন্ লোক দুঃখিত না

---

(১) অধর্ম্মেণ হি ধর্ম্মিষ্ঠং কৃতং বৈকার্য্যমীদৃশম্ বা ব ন্না, অধর্ম্মেণ হি ধর্ম্মিষ্ঠং হ্রিয়তে রাজ্যমীদৃশম্ ··নি।

ততঃ কুরূণামনযো ভবিতা বীরনাশনঃ।
চিন্তয়ন্ ন লভে নিদ্রামহঃসু চ নিশাসু চ'॥৯॥
শ্রুত্বা তু কুন্তী তদ্বাক্যমর্থকামেন ভাষিতম্।
সা নিশ্বসন্তী দুঃখার্ত্তা মনসা বিমমর্শ হ ॥১০॥
ধিগস্ত্বর্থং যৎকৃতেঽয়ং মহান্ জ্ঞাতিবধঃ কৃতঃ।
বর্ৎস্যতে সুহৃদাং চৈব যুদ্ধেঽস্মিন্ বৈ পরাভবঃ ॥১১॥
পাণ্ডবাশ্চেদিপাঞ্চালা যাদবাশ্চ সমাগতাঃ।
ভারতৈঃ সহ যোৎস্যন্তি কিং নু দুঃখমতঃ পরম্ ॥১২॥
পশ্যে দোষং ধ্রুবং যুদ্ধে তথাঽযুদ্ধে পরাভবম্।
অধনস্য মৃতং শ্রেয়ো নহি জ্ঞাতিক্ষয়ো জয়ঃ।
ইতি মে চিন্তয়ন্ত্যা বৈ হৃদি দুঃখং প্রবর্ত্ততে ॥১৩॥

ভাবতকৌমুদী

তত ইতি। অনয়ঃ দুর্নীতিনিবন্ধনঃ সমরঃ ॥৯॥

শ্রুত্বেতি। অর্থকামেন হিতৈষিণা বিদুরেণ। বিমমর্শ আলোচয়ামাস ॥১০॥

ধিগিতি। যৎকৃতে যন্নিমিত্তে। বর্ৎস্যতে ভবিষ্যতি। পরাভবোঽপি বর্ৎস্যতে ॥১১॥

পাণ্ডবা ইতি। ভারতৈঃ কৌরবৈঃ। আত্মীয়ৈঃ সহ যুদ্ধং দুঃখকরমেবেত্যর্থঃ ॥১২॥

পশ্য ইতি। পশ্যে পশ্যামি। অযুদ্ধে পরাভবঃ পাণ্ডবানাং ক্ষতিঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩॥

---

হইবে? আর কৃষ্ণ অসন্তুষ্ট চিত্তে যাইয়া উপস্থিত হইলেই পাণ্ডবেরা যুদ্ধের উদ্‌যোগ করিবেন ॥৮॥

তাহার পরই কৌরবগণের এই দুর্নীতি বীরগণের বিনাশ ঘটাইবে; আমি এইরূপ চিন্তা করিতে থাকিয়া দিনে বা রাত্রিতে নিদ্রালাভই করিতে পারি না' ॥৯॥

কুন্তীদেবী হিতৈষী বিদুরের সেই কথা শুনিয়া দুঃখার্ত্ত হইয়া নিশ্বাস ত্যাগ করিয়া মনে মনে আলোচনা করিতে লাগিলেন—॥১০॥

যাহার জন্য এই যুদ্ধে জ্ঞাতিবধ করা হইবে এবং বন্ধুবর্গের পরাভব ঘটিবে, আমি সেই অর্থের প্রতি ধিক্কার করি ॥১১॥

হায়! পাণ্ডবগণ, চেদিগণ, পাঞ্চালগণ ও যাদবগণ সম্মিলিত হইয়া কৌরবগণের সহিত যুদ্ধ করিবেন, ইহা অপেক্ষা আর অধিক দুঃখ কি আছে? ॥১২॥

---

(১১)…সুমহান্ জ্ঞাতিসংক্ষয়ঃ ·নি।

পিতামহঃ শান্তনব আচার্য্যশ্চ যুধাং পতিঃ।
কর্ণশ্চ ধার্ত্তরাষ্ট্রার্থং বর্দ্ধযন্তি ভয়ং মম ॥১৪॥
নাচার্য্যঃ কামবান্ শিষ্যৈর্দ্রোণো যুধ্যেত জাতুচিৎ।
পাণ্ডবেষু কথং হার্দ্দং কুর্য্যান্ন চ পিতামহঃ ॥১৫॥
অয়ং ত্বেকো বৃথাদৃষ্টির্ধার্ত্তরাষ্ট্রস্য দুর্মতেঃ।
মোহানুবর্ত্তী সততং পাপো দ্বেষ্টি চ পাণ্ডবান্ ॥১৬॥
মহত্যনর্থে নির্বন্ধী বলবাংশ্চ বিশেষতঃ।
কর্ণঃ সদা পাণ্ডবানাং তন্মে দহতি সম্প্রতি ॥১৭॥
আশংসে ত্বদ্য কর্ণস্য মনোঽহং পাণ্ডবান্ প্রতি।
প্রসাদয়িতুমাসাদ্য দর্শয়ন্তী যথাতথম্ ॥১৮॥

ভাবতকৌমুদী

পিতেতি। যুধাং পতির্মহাযোদ্ধা। ধার্ত্তরাষ্ট্রার্থং যুদ্ধায় প্রবর্ত্তমানা ইতি শেষঃ ॥১৪॥
নেতি। কামবান্ শিষ্যাণাং হিতৈষী। জাতুচিৎ কদাচিৎ। হার্দ্দং স্নেহম্ ॥১৫॥
অয়মিতি। অয়ং কর্ণঃ, বৃথাদৃষ্টির্ভ্রান্তঃ, ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য ॥১৬॥
মহতীতি। পাণ্ডবানাং মহত্যনর্থে সদা নির্বন্ধী বিশেষেণাগ্রহবান্ ॥১৭॥
আশংস ইতি। অহমদ্য আসাদ্য গত্বা যথাতথং হেতুং দর্শয়ন্তী সতী, কর্ণস্য মনঃ পাণ্ডবান্ প্রতি প্রসাদয়িতুং প্রসন্নীকর্ত্তুং শক্ষ্যামীতি শেষঃ, ইত্যাশংসে ॥১৮॥

---

আমি যুদ্ধ হইলেও দোষ দেখিতে পাই, আবার যুদ্ধ না হইলেও পাণ্ডবগণের ক্ষতি দেখিতে পাই। সুতরাং নির্ধনের বরং মরণ ভাল, কিন্তু জ্ঞাতিনাশক জয় ভাল নহে। ইহা চিন্তা করিতে থাকায় আমার মনে অত্যন্ত দুঃখ জন্মিতেছে ॥১৩॥

মহাযোদ্ধা শান্তনুনন্দন ভীষ্ম, আচার্য্য দ্রোণ এবং কর্ণ এই তিন জনই দুর্য্যোধনের জন্য যুদ্ধে প্রবৃত্ত হইবেন বলিয়া আমার ভয়বৃদ্ধি করিতেছেন ॥১৪॥

তাঁহাদের মধ্যে শিষ্যহিতৈষী দ্রোণাচার্য্য কখনও শিষ্যদের সহিত যুদ্ধ করিবেন না, পিতামহ ভীষ্মই বা পৌত্র পাণ্ডবগণের প্রতি স্নেহ না করিবেন কেন? ॥১৫॥

কিন্তু ভ্রান্তদর্শী ও পাপমতি একমাত্র কর্ণই দুর্মতি দুর্য্যোধনের মোহানুবর্ত্তী হইয়া সর্ব্বদা পাণ্ডবগণের প্রতি বিদ্বেষ করে ॥১৬॥

এবং কর্ণ সর্বদাই পাণ্ডবগণের গুরুতর অনর্থের জন্য অত্যন্ত আগ্রহ প্রকাশ করে, আর সে অত্যন্ত বলবান্। তাই কর্ণই এখন আমার উদ্বেগ জন্মায় ॥১৭॥

অতএব আজ আমি কর্ণের নিকটে যাইয়া তাহার মনটাকে পাণ্ডবগণের প্রতি প্রসন্ন করিবার চেষ্টা করিয়া তাহাতে সমর্থ হইব বলিয়া আশা করি ॥১৮॥

তোষিতো ভগবান্ যত্র দুর্বাসা মে বরং দদৌ।
আহ্বানং মন্ত্রসংযুক্তং বসন্ত্যাঃ পিতৃবেশ্মনি ॥১৯॥
সাহমন্তঃপুরে রাজ্ঞঃ কুন্তিভোজপুরস্কৃতা।
চিন্তয়ন্তী বহুবিধং হৃদয়েন বিদূয়তা ॥২০॥
বলাবলঞ্চ মন্ত্রাণাং ব্রাহ্মণস্য চ বাগ্‌বলম্।
স্ত্রীভাবাদ্বালভাবাচ্চ চিন্তয়ন্তী পুনঃ পুনঃ ॥২১॥
ধাত্র্যা বিস্রব্ধয়া গুপ্তা সখীজনবৃতা তদা।
দোষং পরিহরন্তী চ পিতুশ্চারিত্র্যরক্ষিণী ॥২২॥
কথং নু সুকৃতং মে স্যান্নাপরাধবতী কথম্।
ভবেয়মিতি সঞ্চিন্ত্য ব্রাহ্মণং তং নমস্য চ ॥২৩॥
কৌতূহলাত্তু তং লব্ধ্বা বালিশ্যাদাচরং তদা।
কন্যা সতী দেবমর্কমাসাদয়মহং ততঃ ॥২৪॥ (কুলকম্)

ভারতকৌমুদী

তোষিত ইতি। মন্ত্রসংযুক্তং মন্ত্রপ্রযুক্তম্, আহ্বানং তদ্রূপং বরম্ ॥১৯॥
সেতি। কুন্তিভোজেন পুরস্কৃতা সাদরং রক্ষিতা। বিদূয়তা সংশয়াকুলেন। ব্রাহ্মণস্য দুর্ব্বাসসঃ। চিন্তয়ন্তী পরীক্ষার্থম্। বিস্রব্ধয়া বিশ্বস্তয়া, গুপ্তা রক্ষিতা। দোষং পুরুষসংসর্গম্, পিতুঃ সমীপে, চারিত্র্যরক্ষিণী সচ্চরিত্রতাজ্ঞাপিনী। সুকৃতং সুষ্ঠু দেবাহ্বানং কৃতং স্যাৎ।

ভারতভাবদীপঃ

শাস্ত্রবহির্ভূতা তদ্বদয়মপীত্যর্থঃ ॥৮—৯॥ অর্থকামেন হিতকামেন ॥১০॥ কৃতঃ নিশ্চিতত্বাৎ কৃত ইব ॥১১—১২॥ পশ্যে পশ্যামি, আর্ষমাত্মনেপদম্। অযুদ্ধে যুদ্ধাভাবে ॥১৩—২৩॥ তং লব্ধ্বা মন্ত্রং প্রাপ্য আচরং তেন মন্ত্রেণ দেবতাবাহনাখ্যং কার্য্যং কৃতবতী আসাদয়ং লব্ধবতী ॥২৪॥

আমি যখন পিতৃভবনে বাস করিতাম, তখন পরিচর্য্যা করিয়া ভগবান্ দুর্বাসাকে সন্তুষ্ট করিয়াছিলাম; তাহাতে তিনি আমাকে একটী বর দিয়াছিলেন যে, 'তুমি এই মন্ত্রদ্বারা যে দেবতাকে আহ্বান করিবে, তিনিই আসিবেন' ॥১৯॥

তাহার পর কুন্তিভোজরাজা আমাকে আদর করিয়া অন্তঃপুরে রাখিলেন, আমিও সন্দেহাকুল চিত্তে নানাবিধ চিন্তা করিতে লাগিলাম। ক্রমে স্ত্রীস্বভাব ও বালকস্বভাববশতঃ আমি সেই মন্ত্রের বলাবল এবং দুর্বাসার বাক্যের বল পরীক্ষা করিবার জন্য বার বার তাহার উপায় চিন্তা করিলাম। তখন একজন বিশ্বস্ত ধাত্রী আমাকে রক্ষা করিত এবং সখীরা আমাকে পরিবেষ্টন করিয়া থাকিত; আমিও সর্বপ্রকার দোষ পরিত্যাগ করিয়া চলিতাম এবং পিতার নিকটে সচ্চরিত্র জানাইতাম। অথ চ তখন ভাবিলাম—'কি করিয়া আমার

যোঽসৌ কানীনগর্ভো মে পুত্রবৎ পরিরক্ষিতঃ।
কস্মান্ন কুর্য্যাদ্বচনং পথ্যং ভ্রাতৃহিতং তথা ॥২৫॥
ইতি কুন্তী বিনিশ্চিত্য কার্য্যনিশ্চয়মুত্তমম্।
কার্য্যার্থমভিনিশ্চিত্য যযৌ ভাগীরথীং প্রতি ॥২৬॥
আত্মজস্য ততস্তস্য ঘৃণিনঃ সত্যসঙ্গিনঃ।
গঙ্গাতীরে পৃথাঽশ্রৌষীদ্বেদাধ্যয়ননিস্বনম্ ॥২৭॥
প্রাঙ্মুখস্যোর্দ্ধবাহোঃ সা পর্য্যতিষ্ঠত পৃষ্ঠতঃ।
জপ্যাবসানং কার্য্যার্থং প্রতীক্ষন্তী তপস্বিনী ॥২৮॥

ভারতকৌমুদী

নমস্য নমস্কৃত্য। তং মন্ত্রম্। বালিশ্যাৎ মৌর্খ্যাৎ, আচরৎ তেন মন্ত্রেণ দেবাহ্বানমকরবম্। অর্কং সূর্য্যম্, আসাদয়ং প্রাপ্তবতী ॥২০—২৪॥

য ইতি। কানীনঃ কন্যাকালোৎপন্নশ্চাসৌ গর্ভশ্চেতি সঃ। পথ্যং নিজহিতম্ ॥২৫॥

ইতীতি। কার্য্যস্য কর্ত্তব্যস্য নিশ্চয়ম্। কার্য্যার্থং কর্ত্তব্যসম্পাদনার্থম্ ॥২৬॥

আত্মজস্যেতি। তস্য কর্ণস্য, ঘৃণিনো দয়ালোঃ, সত্যসঙ্গিনঃ সত্যনিরতস্য ॥২৭॥

প্রাঙ্‌মুখস্যেতি। জপ্যাবসানং জপসমাপ্তিম্। তপস্বিনী প্রার্থিতয়া দীনভাবা ॥২৮॥

ভারতভাবদীপঃ

পুত্রবৎ পরিরক্ষিত ইত্যত্র কামঞ্চ পরিবাসিত ইতি পাঠে স্বেচ্ছয়া ত্যক্ত ইত্যর্থঃ ॥২৫॥ কার্য্যার্থম্ অবশ্যকর্ত্তব্যং প্রয়োজনম্ ॥২৬॥ ঘৃণিনঃ দয়ালোঃ, সত্যসঙ্গিনঃ সত্যরতস্য ॥২৭—২৮॥

দেবতাহ্বান সুসম্পন্ন হইবে, কি করিয়াই বা আমি অপরাধিনী না হইয়া পারিব' এইরূপ ভাবিয়া সেই ব্রাহ্মণকে (দুর্ব্বাসাকে) নমস্কার করিয়া কৌতুক ও মূর্খতা-বশতঃ সেই লব্ধ মন্ত্রদ্বারা তখনই সূর্য্যদেবকে আহ্বান করিলাম। তাহার পর আমি কন্যা হইয়াও সূর্য্যদেবকে পাইলাম (এবং পাইয়া তাঁহার সংসর্গ করিলাম) ॥২০—২৪॥

তৎপরে আমার সেই কন্যাকালে যে গর্ভ হইয়াছিল এবং যাহাকে আমি পুত্রের ন্যায় (দশমাস উদরে) রক্ষা করিয়াছি, সেই কর্ণ এখন নিজের হিতকর ও ভ্রাতৃগণের হিতজনক বাক্য কেন রক্ষা করিবে না?' ॥২৫॥

কুন্তীদেবী এইরূপে উত্তমভাবে কর্ত্তব্য স্থির করিয়া আশার উপরে নির্ভর রাখিয়া কর্ত্তব্যসম্পাদনের নিমিত্ত গঙ্গার দিকে গমন করিতে লাগিলেন ॥২৬॥

তাহার পর কুন্তীদেবী গঙ্গাতীরে সেই দয়ালু ও সত্যপরায়ণ পুত্রের বেদ-পাঠধ্বনি শুনিতে পাইলেন ॥২৭॥

(২৭) গঙ্গাতীরে পৃথা'শ্রৌষীৎ...স্বাননন্দন—নি।

অতিষ্ঠৎ সূর্য্যতাপার্ত্তা কর্ণস্যোত্তরবাসসি।
কৌরব্যপত্নী বাষ্ণেয়ী পদ্মমালেব শুষ্যতী ॥২৯॥
আপৃষ্ঠতাপাজ্জপ্ত্বা স পরিবৃত্য যতব্রতঃ।
দৃষ্ট্বা কুন্তীমুপাতিষ্ঠদভিবাদ্য কৃতাঞ্জলিঃ ॥৩০॥
যথান্যায়ং মহাতেজা মানী ধর্ম্মভৃতাং বরঃ।
উৎস্ময়ন্ প্রণতঃ প্রাহ কুন্তীং বৈকর্ত্তনো বৃষঃ ॥৩১॥

কর্ণ উবাচ।

রাধেয়োঽহমাধিরথিঃ কর্ণস্ত্বামভিবাদয়ে।
প্রাপ্তা কিমর্থং ভবতী ব্রূহি কিং করবাণি তে ॥৩২॥

ভারতকৌমুদী

অতিষ্ঠদিতি। উত্তরবাসসি উত্তরীয়বস্ত্রসমীপে। বাষ্ণেয়ী বৃষ্ণিবংশীয়া ॥২৯॥

আপৃষ্ঠেতি। আপৃষ্ঠতাপাৎ পৃষ্ঠতাপপর্য্যন্তং মধ্যাহ্নপর্য্যন্তমিত্যর্থঃ। মধ্যাহ্নাৎ পরং হি সূর্য্যেণ পূর্ব্বমুখস্য জনস্য পৃষ্ঠং তপ্যতে। যতব্রতো নির্দ্দিষ্টনিয়মঃ। উপাতিষ্ঠদবস্থিতঃ ॥৩০॥

যথেতি। উৎস্ময়ন্ অকস্মাদ্দর্শনাদ্বিস্মিতঃ সন্। যথান্যায়ং প্রাহ। বৃষো নাম ॥৩১॥

রাধেয় ইতি। রাধেয়ো রাধায়া গর্ভজাতঃ, আধিরথঃ অধিরথস্যৌরসঃ। কর্ণেন স্বজন্মবৃত্তান্তাবগমেঽপি লোকপ্রসিদ্ধিমাশ্রিত্যেদমভিহিতং কুন্ত্যা নিন্দানিবারণায় ॥৩২॥

কর্ণ তখন পূর্বমুখ ও উর্দ্ধবাহু হইয়া জপ করিতেছিলেন; সেই সময়ে কুন্তীদেবী আপন কর্ত্তব্যসম্পাদনের জন্য উপস্থিত হইয়া কর্ণের জপসমাপ্তির প্রতীক্ষা করিয়া তাঁহার পিছনে দীনভাবে দাঁড়াইয়া রহিলেন ॥২৮॥

বৃষ্ণিবংশে উৎপন্না এবং কুরুবংশীয় পাণ্ডুর পত্নী কুন্তী তখন সূর্য্যের তাপে পীড়িত এবং পদ্মমালার ন্যায় শুষ্ক হইতে থাকিয়া কর্ণের উত্তরীয়বস্ত্রের নিকটে দাঁড়াইয়া থাকিলেন ॥২৯॥

কিছুকাল পরে কর্ণ, নির্দ্দিষ্ট নিয়ম অনুসারে মধ্যাহ্নপর্য্যন্ত জপ করিয়া পিছন ফিরিয়া কুন্তীকে দেখিয়া অভিবাদনপূর্বক কৃতাঞ্জলি হইয়া দাঁড়াইলেন ॥৩০॥

তৎপরে মহাতেজা, অভিমানী ও ধার্ম্মিকশ্রেষ্ঠ সূর্য্যনন্দন কর্ণ বিস্মিত ও অবনত হইয়া ন্যায় অনুসারে (বিনয়ের সহিত) কুন্তীকে বলিলেন ॥৩১॥

কর্ণ কহিলেন—'রাধার গর্ভজাত অধিরথের পুত্র আমি কর্ণ আপনাকে অভিবাদন করিতেছি; আপনি কি জন্য আসিয়াছেন? বলুন, আমি আপনার কি করিব?' ॥৩২॥

(৩১) ইতঃ পরম্ '...চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

কুন্ত্যুবাচ।

কৌন্তেয়স্ত্বং ন রাধেয়ো ন তবাধিরথঃ পিতা।
নাসি সূতকুলে জাতঃ কর্ণ! তদ্বিদ্ধি মে বচঃ ॥৩৩॥
কানীনস্ত্বং ময়া জাতঃ পূর্বজঃ কুক্ষিণা ধৃতঃ।
কুন্তিরাজস্য ভবনে পার্থস্ত্বমসি পুত্রক! ॥৩৪॥
প্রকাশকর্ম্মা তপনো যোঽয়ং দেবো বিরোচনঃ।
অজীজনত্ত্বাং ময্যেষ কর্ণ! শস্ত্রভৃতাং বরম্ ॥৩৫॥
কুণ্ডলী বদ্ধকবচো দেবগর্ভশ্রিয়া বৃতঃ।
জাতস্ত্বমসি দুর্দ্ধর্ষ! ময়া পুত্র! পিতুর্গৃহে ॥৩৬॥
স ত্বং ভ্রাতৄনসংবুধ্য মোহাদ্‌যদুপসেবসে।
ধার্ত্তরাষ্ট্রান্ ন তদ্‌যুক্তং ত্বয়ি পুত্র! বিশেষতঃ ॥৩৭॥
এতদ্ধর্ম্মফলং পুত্র! নরাণাং ধর্ম্মনিশ্চয়ে।
যত্তুষ্যন্ত্যস্য পিতরো মাতা চাপ্যেকদর্শিনী ॥৩৮॥

ভাবতকৌমুদী

কৌন্তেয ইতি। কৌন্তেয়ঃ কুন্ত্যা মমৈব পুত্রঃ। কার্য্যসাধনায়েদং স্বকুৎসাপ্রকটনম্ ॥৩৩॥
কানীন ইতি। কানীনঃ কন্যাবস্থায়ামুৎপন্নঃ, ময়া কবণেন, পূর্ব্বজঃ প্রথমজঃ ॥৩৪॥
প্রকাশেতি। প্রকাশো জগৎপ্রকটনমেব কর্ম্ম যস্য সঃ তপনস্তাপকর্ত্তা ॥৩৫॥
কুণ্ডলীতি। কুণ্ডলী ধৃতকুণ্ডলঃ। দেবগর্ভস্য দেবশিশোরিব শ্রীঃ কান্তিস্তয়া ॥৩৬॥
স ইতি। অসংবুধ্য ভ্রাতৃত্বেনাবিজ্ঞায। তদুপসেবনং ন যুক্তম্, শত্রুসেবায়া গর্হিতত্বাৎ ॥৩৭॥

কুন্তী বলিলেন—'তুমি কুন্তীর গর্ভজাত, কিন্তু বাধাব গর্ভজাত নহ, কিংবা অধিবথও তোমাব পিতা নহেন; এবং তুমি সাবথিব বংশেও জন্ম গ্রহণ কর নাই। কর্ণ! তুমি সেই বৃত্তান্ত আমাব নিকট অবগত হও ॥৩৩॥

পুত্র! তুমি কুন্তিবাজার গৃহে আমাব কন্যাবস্থায জন্মিযাছিলে, আমি তোমাকে প্রথম গর্ভে ধাবণ কবিযাছিলাম। সুতবাং তুমিও পার্থই বট ॥৩৪॥

এই যিনি জগৎপ্রকাশ কবেন ও তাপ দান কবেন, এই সূর্য্যদেবই তোমাকে আমাব গর্ভে উৎপাদন কবিযাছিলেন। এখন তুমি অস্ত্রধাবিশ্রেষ্ঠ হইযাছ ॥৩৫॥

পুত্র। দুর্দ্ধর্ব। তুমি কুণ্ডল ও কবচ ধাবণ করিয়া এবং দেবশিশুব শোভায শোভিত হইয়া আমাব পিতাব গৃহে জন্মিয়াছিলে ॥৩৬॥

পুত্র! সেই তুমি ভ্রাতৃগণকে না চিনিয়া মোহবশতঃ ধার্ত্তরাষ্ট্রগণেব যে সেবা কবিতেছ, তাহা তোমাব পক্ষে কোন প্রকাবেই সঙ্গত হইতেছে না ॥৩৭॥

(৩৬)·· দেবগর্ভঃ শ্রিয়া বৃতঃ···বা ব রা নি।

অর্জ্জুনেনাজিতাং পূর্বং হৃতাং লোভাদসাধুভিঃ।
আচ্ছিদ্য ধার্ত্তরাষ্ট্রেভ্যো ভুঙ্ক্ষ্ব যৌধিষ্ঠিরীং শ্রিয়ম্ ॥৩৯॥
অদ্য পশ্যন্তু কুরবঃ কর্ণার্জ্জুনসমাগমম্।
সৌভ্রাত্রেণ সমালক্ষ্য সংনমন্ত্বসাধবঃ ॥৪০॥
কর্ণার্জ্জুনৌ বৈ ভবেতাং যথা রামজনার্দ্দনৌ।
অসাধ্যং কিং নু লোকে স্যাদ্যুবয়োঃ সংহিতাত্মনোঃ ॥৪১॥
কর্ণ! শোভিষ্যসে নূনং পঞ্চভির্ভ্রাতৃভির্বৃতঃ।
দেবৈঃ পরিবৃতো ব্রহ্মা বেদ্যামিব মহাধ্বরে ॥৪২॥

ভারতকৌমুদী

এতদিতি। ধর্ম্মফলমুক্তমিতি শেষঃ। ধর্ম্মনিশ্চয়ে ধর্ম্মশাস্ত্রে। একং স্নেহং পশ্যতীতি সা ॥৩৮॥

অর্জ্জুনেনেতি। পূর্ব্বং রাজসূয়কালে। অসাধুভির্ধার্ত্তরাষ্ট্রৈঃ। আচ্ছিদ্য বলাদানীয়। যৌধিষ্ঠিরীং তদ্গামিনীম্, ভুঙ্ক্ষ্ব, ইদানীং তবৈব জ্যেষ্ঠত্বাৎ। কৃষ্ণোক্তবীত্যো কুন্ত্যোক্তমিদম্ ॥৩৯॥

অদ্যেতি। সৌভ্রাত্রেণ ভ্রাতৃসৌহার্দ্দেন। সমালক্ষ্য দৃষ্ট্বা, অসাধবঃ কুরবঃ ॥৪০॥

কর্ণেতি। ভবেতাং মিলিতাবিতি শেষঃ। সংহিতাত্মনোঃ মিলিতহৃদয়য়োঃ ॥৪১॥

কর্ণেতি। বেদ্যাং পরিষ্কৃতভূমৌ, 'বেদিঃ পরিষ্কৃতা ভূমিঃ" ইত্যমরঃ ॥৪২॥

ভারতভাবদীপঃ

উত্তরবাসিসি উত্তরীয়বস্ত্রচ্ছায়ায়াম্ ॥২৯॥ আপৃষ্ঠতাপাদপবাহুপর্য্যন্তমিত্যর্থঃ ॥৩০॥ উৎস্ময়ন্ উদ্গতবিস্ময়ঃ ॥৩১—৩৭॥ একং পুত্রমেব স্নেহেন পশ্যন্তী একদর্শিনী ॥৩৮—৩৯॥ সংনমন্তাং

পুত্র! পিতৃলোক ও স্নেহময়ী মাতা যে সন্তুষ্ট থাকেন, তাহাই মানুষের পক্ষে ধর্ম্ম; ইহা ধর্ম্মশাস্ত্রে উক্ত আছে ॥৩৮॥

বৎস! পূর্ব্বে অর্জ্জুন অর্জন করিয়াছিলেন, পরে অসাধু ধার্ত্তরাষ্ট্রেরা লোভবশতঃ হরণ করিয়াছে, এখন তুমি আবার বলপূর্ব্বক তাহাদের নিকট হইতে আনয়ন করিয়া যুধিষ্ঠিরগামিনী রাজ্যসমৃদ্ধি ভোগ কর ॥৩৯॥

আজ কৌরবেরা দেখুক যে, ভ্রাতৃসৌহার্দ্দবশতঃ কর্ণ ও অর্জ্জুন মিলিত হইয়াছেন এবং তাহা দেখিয়া সেই দুর্জনেরা অবনত হইয়া পড়ুক ॥৪০॥

রাম ও কৃষ্ণের ন্যায় আজ কর্ণ ও অর্জ্জুন মিলিত হউন। বৎস! তোমরা দুই জনে মিলিত হইলে, জগতে তোমাদের কি অসাধ্য থাকিতে পারে? ॥৪১॥

কর্ণ! তুমি পঞ্চ ভ্রাতৃকর্ত্তৃক পরিবেষ্টিত হইয়া, মহাযজ্ঞবেদিতে দেবগণবেষ্টিত ব্রহ্মার ন্যায় নিশ্চয়ই শোভা পাইবে ॥৪২॥

(৪১) কর্ণার্জ্জুনাবভবতাম্ পি, কর্ণার্জ্জুনৌ বৈ ভবতাম্ · নি।

উপপন্নো গুণৈঃ সর্ব্বৈর্জ্যেষ্ঠঃ শ্রেষ্ঠেষু বন্ধুষু।
সূতপুত্রেতি মা শব্দঃ পার্থস্ত্বমসি বীর্য্যবান্ ॥৪৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে কুন্তীকর্ণসমাগমে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———০⁘০———

## ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———⁘———

বৈশম্পায়ন উবাচ।
ততঃ সূর্য্যান্নিশ্চরিতাং কর্ণঃ শুশ্রাব ভারতীম্।
দুরত্যয়াং প্রণয়িনীং পিতৃবদ্ভাস্করেরিতাম্ ॥১॥

ভারতকৌমুদী

উপেতি। উপপন্নো যুক্তস্ত্বম্। শ্রেষ্ঠেষু বন্ধুষু মধ্যে সূতপুত্রেতি শব্দো মা চরতু ॥৪৩॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(⁘)———

তত ইতি। সূর্য্যাৎ সূর্য্যমণ্ডলাৎ, নিশ্চরিতাং নির্গতাম্। দুরত্যয়াং দুরতিক্রমাম্ ॥১॥

ভারতভাবদীপঃ

প্রহ্বা ভবন্ত ॥৪০॥ ভবেতাং বর্দ্ধেতাম্, সংহিতাত্মনোঃ মিলিতচেতসোঃ ॥৪১—৪২॥ সূতপুত্রেতিশব্দো মাভূদিতি শেষঃ ॥৪৩॥
ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৫॥

---

বৎস! তুমি সর্ব্বগুণসম্পন্ন এবং সর্ব্বজ্যেষ্ঠ। সুতরাং শ্রেষ্ঠবন্ধুগণের মধ্যে আর যেন তোমার উপরে 'সূতপুত্র-'শব্দ প্রয়োগ না হয়। কেন না, তুমি ত পৃথার পুত্র এবং বলবান্' ॥৪৩॥

———:০:———

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর সূর্য্যমণ্ডল হইতে একটী বাক্য নির্গত হইল; সে বাক্যটী সূর্য্যদেবই পিতার ন্যায় বলিয়াছিলেন এবং তাহা দুরতিক্রমণীয় ও স্নেহসূচক ছিল: কর্ণ তাহা শুনিলেন ॥১॥

---

(৪৩)…মা শব্দম্…পি। * '…পঞ্চচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।
(১) ততঃ সূর্য্যান্নিঃসরতীম্…পি। ইত্যঃ পরম্ 'সূর্য্য উবাচ' নি।

সত্যমাহ পৃথা বাক্যং কর্ণ! মাতৃবচঃ কুরু।
শ্রেয়স্তে স্যান্নরব্যাঘ্র! সর্বমাচরতস্তথা ॥২॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্য মাত্রা চ স্বয়ং পিত্রা চ ভানুনা।
চচাল নৈব কর্ণস্য মতিঃ সত্যধৃতেস্তদা ॥৩॥

কর্ণ উবাচ।

ন চৈতচ্ছ্রদ্দধে বাক্যং ক্ষত্রিয়ে! ভাষিতং ত্বয়া।
ধর্ম্মদ্বারং মমৈতৎ স্যান্নিয়োগকরণং তব ॥৪॥
অকরোম্ময়ি যৎ পাপং ভবতী সুমহাত্যয়ম্।
অপাকীর্ণোঽস্মি যম্মাতঃ! তদ্‌যশঃকীর্ত্তিনাশনম্ ॥৫॥
অহঞ্চেৎ ক্ষত্রিয়ো জাতো ন প্রাপ্তঃ ক্ষত্রসৎক্রিয়াম্।
ত্বৎকৃতে কিং নু পাপীয়ঃ শত্রুঃ কুর্য্যান্মমাহিতম্ ॥৬॥

ভারতকৌমুদী

অথ কাসৌ ভাবতীত্যাহ সত্যমিতি। তথা আচরতস্তে সর্ব্বং শ্রেয়ঃ স্যাদিতি সম্বন্ধঃ ॥২॥

এবমিতি। সত্যা ধৃতিঃ কৌরবপক্ষ এবাহং স্থাস্যামীতি ধারণা যস্য তস্য ॥৩॥

নেতি। শ্রদ্দধে আদ্রিয়ে। ধর্ম্মস্য দ্বারং হেতুঃ, তব নিয়োগস্য আজ্ঞায়াঃ করণম্ ॥৪॥

অকরোদিতি। সুমহান্ অত্যয়ঃ কষ্টং যস্মিন্ তৎ। অপাকীর্ণস্ত্যক্তঃ। "শৌর্য্যাদিপ্রভবা কীর্ত্তির্দানাদিপ্রভবং যশঃ" ইতি মহা জনঃ, তয়োরুভয়োরেব নাশনম্ ॥৫॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩॥ ন শ্রদ্দধে কর্ত্তব্যত্বেন ন মন্যে। ধর্ম্মদ্বারং ধর্ম্মাপগমদ্বারং তব নিয়োগকরণং ত্বদাজ্ঞপ্ত্যর্থানুষ্ঠানম্ ॥৪॥ সুমহাত্যয়ং সুমহান্ অত্যয়ো জাতিভ্রংশাখ্যো বিনাশো যস্মাৎ অপাকীর্ণস্ত্যক্তঃ, যশো মাহাত্ম্যখ্যাতিঃ কীর্ত্তিঃ সদ্ভিস্তস্যাঃ কীর্ত্তনম্ ॥৫॥ ত্বৎ-

---

'নরশ্রেষ্ঠ কর্ণ! কুন্তীদেবী সত্যই বলিয়াছেন; তুমি সেই মাতৃবাক্য পালন কর; তুমি তদনুরূপ আচরণ করিলে, তোমার সর্বপ্রকার মঙ্গল হইবে' ॥২॥

বৈশম্পায়ন বলিলেন—মাতা কুন্তী এবং পিতা স্বয়ং সূর্য্যদেব এইরূপ বলিলেও সত্যধারণাশালী কর্ণের বুদ্ধি বিচলিত হইল না ॥৩॥

কর্ণ বলিলেন—'ক্ষত্রিয়ে! আমি আপনার বাক্যের আদর করি না এবং আপনার আদেশ পালন করাও যে আমার ধর্ম্মের কারণ হইবে, তাহা স্বীকার করি না ॥৪॥

যে হেতু আপনি আমার উপরে অত্যন্তকষ্টজনক অন্যায় ব্যবহার করিয়াছেন। জননি! আপনি যে আমাকে ত্যাগ করিয়াছিলেন, তাহাই আমার যশ ও কীর্ত্তি নষ্ট করিয়াছে ॥৫॥

ক্রিয়াকালে ত্বনুক্রোশমকৃত্বা ত্বমিমং মম।
হীনসংস্কারসময়মদ্য মাং সমচূচুদঃ ॥৭॥
ন বৈ মম হিতং পূর্ব্বং মাতৃবচ্চেষ্টিতং ত্বয়া।
সা মাং সংবোধয়স্যদ্য কেবলাত্মহিতৈষিণী ॥৮॥
কৃষ্ণেন সহিতাৎ কো বৈ ন ব্যথেত ধনঞ্জয়াৎ।
কোঽদ্য ভীতং ন মাং বিদ্যাৎ পার্থানাং সমিতিং গতম্ ॥৯॥
অভ্রাতা বিদিতঃ পূর্ব্বং যুদ্ধকালে প্রকাশিতঃ।
পাণ্ডবান্ যদি গচ্ছামি কিং মাং ক্ষত্রং বদিষ্যতি ॥১০॥

## ভারতকৌমুদী

অহমিতি। ক্ষত্রসংক্রিয়াং ক্ষত্রিয়বৎ সংস্কারং সমাজে সমাদরং বা, ত্বৎকৃতে ত্বন্নিমিত্তে ন প্রাপ্তঃ। শত্রুঃ ইতঃ পাপীয়ঃ অধিকং মম কিমহিতং কুর্য্যাৎ ॥৬॥

ক্রিয়েতি। ক্রিয়ায়াঃ কালে দয়ায়াঃ করণসময়ে, ইমমনুক্রোশং দয়াম্ অকৃত্বা, অদ্য ইদানীং ত্বম্, হীনো গতঃ সংস্কারসময়ো যস্য তং মাম্, সমচূচুদঃ ধর্ম্মে প্রেরিতবতী ॥৭॥

নেতি। চেষ্টিতং চেষ্টয়া বিহিতম্। সংবোধয়সি হিতং জ্ঞাপয়সি ॥৮॥

কৃষ্ণেনেতি। ব্যথেত বিভীয়াৎ। সমিতিং সভাম্, গতং তৎপক্ষাবলম্বনেন ॥৯॥

অভ্রাতেতি। অভ্রাতা পাণ্ডবানাম্। প্রকাশিতো ভ্রাতৃত্বেন। ক্ষত্রং ক্ষত্রিয়গণঃ ॥১০॥

---

আমি যদিও ক্ষত্রিয় হইয়াই জন্মিয়া থাকি, তথাপি আপনার জন্যই ক্ষত্রিয়ের যোগ্য সংস্কার লাভ করি নাই। অতএব শত্রু ইহা অপেক্ষা অধিক অহিত আমার কি করিবে ॥৬॥

আপনি দয়া করিবার সময়ে এ দয়া না করিয়া—এখন সংস্কারের কাল অতীত হইয়াছে, এখন (দয়া করিয়া) আমাকে ধর্ম্মে প্রেরণ করিতে আসিয়াছেন ! ॥৭॥

এবং আপনি পূর্ব্বে মাতার ন্যায় আমার হিতসাধনের চেষ্টা করেন নাই; কিন্তু আজ সেই আপনিই কেবল নিজের হিতের জন্যই আমাকে হিতের উপদেশ দিতেছেন ॥৮॥

কোন্ লোক কৃষ্ণের সহিত মিলিত অর্জ্জুনকে ভয় না করে? অতএব আমি পাণ্ডবদের সভায় গেলে, কোন্ লোক আমাকে ভীত বলিয়া মনে না করিবে? ॥৯॥

আমি পূর্ব্বে পাণ্ডবগণের ভ্রাতা বলিয়া পরিচিত ছিলাম না, এখন যুদ্ধকালে ভ্রাতা বলিয়া পরিচিত হইয়া যদি পাণ্ডবগণের পক্ষে যাই, তবে ক্ষত্রিয়গণ আমাকে কি বলিবেন ॥১০॥

সর্বকামৈঃ সংবিভক্তঃ পূজিতশ্চ যথাসুখম্।
অহং বৈ ধার্ত্তরাষ্ট্রাণাং কুর্য্যাং তদফলং কথম্ ॥১১॥
উপনহ্য পরৈর্বৈবং যে মাং নিত্যমুপাসতে।
নমস্কুর্বন্তি চ সদা বসবো বাসবং যথা ॥১২॥
মম প্রাণেন যে শত্রূন্ শক্তাঃ প্রতি সমাসিতুম্।
মন্যন্তে তে কথং তেষামহং ছিন্দ্যাং মনোরথম্ ॥১৩॥ (যুগ্মকম্)
ময়া প্লবেন সংগ্রামং তিতীর্ষন্তি দুরত্যয়ম্।
অপারে পারকামা যে ত্যজেয়ং তানহং কথম্ ॥১৪॥
অয়ং হি কালঃ সংপ্রাপ্তো ধার্ত্তরাষ্ট্রোপজীবিনাম্।
নির্বেষ্টব্যং ময়া তত্র প্রাণানপরিরক্ষতা ॥১৫॥

ভারতকৌমুদী

সর্বেতি। সর্বকামৈঃ সংবিভক্তঃ ধার্ত্তরাষ্ট্রৈঃ সংবিভজ্য সর্ব্বকাম্যবস্তুদানপাত্রীকৃতঃ ॥১১॥

উপেতি। উপনহ্য বদ্ধা বিধায়। প্রাণেন বলেন। শত্রূন্ প্রতি সমাসিতুং স্থাতুম্, তে শক্তা ইতি মন্যন্তে আশংসন্তে। ছিন্দ্যাং পাণ্ডবপক্ষাশ্রয়েণ ॥১২—১৩॥

ময়েতি। প্লবেন উডুপেন, সংগ্রামং সংগ্রামসাগরম্। অপারে সংগ্রামসাগরে ॥১৪॥

ভারতভাবদীপঃ

বৃত্তে সংস্কৃথার্থং কানীনো গর্ভঃ প্রকটো মাভূদিতি হেতোবহং ক্ষত্রসংক্রিয়াং চেন্ন প্রাপ্তস্তর্হি স্বদন্যঃ কঃ শত্রুঃ কিং মমাহিতং পাপীয় ইতি ইতোঽপি পাপতরং কুর্য্যান্ন কোঽপীত্যর্থঃ ॥৬॥ ক্রিয়াকালে ক্ষত্রিয়োচিতসংস্কারকালে অনুক্রোশং দয়াং সমচূচুদঃ স্বকার্য্যার্থং প্রেরিতবত্যসি ॥৭—১১॥ উপনহ্য বদ্ধা ॥১২॥ প্রতিসমাসিতুং জেতুম্ ॥১৩—১৪॥ নির্বেষ্টব্যং ভুক্তস্য

---

ধার্ত্তরাষ্ট্রেরা আমার সুখ অনুসারে সর্ব্বপ্রকার অভীষ্ট বস্তু বিভাগ করিয়া আমাকে দিয়াছেন এবং আমার সম্মান করিয়াছেন, এখন আমি তাঁহাদের সেই কার্য্যগুলিকে কি করিয়া নিষ্ফল করিতে পারি? ॥১১॥

যাঁহারা পরের সহিত শত্রুতা ঘটাইয়া সর্বদা আমার আনুগত্য করেন এবং বসুগণ যেমন ইন্দ্রের নিকট অবনত থাকেন, সেইরূপ যাঁহারা সর্ব্বদা আমার নিকট অবনত থাকেন, আর যাঁহারা আমার শক্তির উপর নির্ভর করিয়াই শত্রুদের সমক্ষে অবস্থান করিবেন বলিয়া আশা করেন, আমি আজ সেই ধার্ত্তরাষ্ট্রগণের সেই সকল আশা কি করিয়া ছিন্ন করি? ॥১২—১৩॥

যাঁহারা অকূল যুদ্ধসাগরের কূলে যাইবার ইচ্ছা করিয়া আমারূপ ভেলাদ্বারাই সেই দুস্তর যুদ্ধসাগর উত্তীর্ণ হইবার ইচ্ছা করিতেছেন, আমি কি করিয়া তাঁহাদিগকে ত্যাগ করি? ॥১৪॥

কৃতার্থাঃ সুভৃতা যে হি কৃত্যকালে হ্যুপস্থিতে।
অনবেক্ষ্য কৃতং পাপা বিকুর্বন্ত্যনবস্থিতাঃ ॥১৬॥
রাজকিল্বিষিণাং তেষাং ভর্তৃপিণ্ডাপহারিণাম্।
নৈবায়ং ন পরো লোকো বিদ্যতে পাপকর্ম্মণাম্ ॥১৭॥ (যুগ্মকম্)
ধৃতরাষ্ট্রস্য পুত্রাণামর্থে যোৎস্যামি তে সুতৈঃ।
বলঞ্চ শক্তিঞ্চাস্থায় ন বৈ ত্বয্যনৃতং বদে ॥১৮॥
আনৃশংস্যমথো বৃত্তং রক্ষন্ সৎপুরুষোচিতম্।
অতোঽর্থকরমপ্যেতন্ন করোম্যদ্য তে বচঃ ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অয়মিতি। কালঃ প্রত্যুপকারসময়ঃ। তত্র ধার্ত্তরাষ্ট্রোপজীবিষু নির্ব্বেষ্টব্যং প্রবেষ্টব্যম্ ॥১৫॥
নমু সুগোপনতং রাজ্যলাভং কথং পরিহরসীত্যাহ কৃতার্থা ইতি। অনবস্থিতা অস্থিরচিত্ত-বৃত্তয়ঃ, যে হি পাপাঃ পাপিষ্ঠা জনাঃ, সুভৃতা রাজ্ঞা সুপোষিতাঃ, অতএব কৃতার্থাঃ সন্তঃ, কৃত্য-কালে উপস্থিতে হি, কৃতং প্রত্যুপকারমনবেক্ষ্য, বিকুর্ব্বন্তি অন্যথাচরন্তি, ভর্তৃপিণ্ডাপহারিণাং রাজকিল্বিষিণাং পাপকর্ম্মণাং তেষাম্, অয়ং লোকো নৈব পরো লোকোঽপি ন বিদ্যতে, পাপাপ-হতত্বাদিত্যাশয়ঃ ॥১৬—১৭॥
ইদানীং স্বমতং স্পষ্টমাহ ধৃতেতি। শক্তিং শিক্ষানৈপুণ্যম্। আনৃশংস্যং দয়াম্, বৃত্তং চরিত্রঞ্চ। অর্থকরং রাজ্যলাভসূচকতয়া হিতসাধকমপি এতত্তে বচঃ ন করোমি।
অহো। ধন্যঃ কর্ণঃ। যেন পরমসৌ চারিত্রবক্ষার্থমেব পাণ্ডবরাজ্যং জীবনঞ্চোপেক্ষ্য অবশ্যমবধারিতং মৃত্যুং বৃণীতে স্ম ॥১৮—১৯॥

---

সে যাহা হউক, ধার্ত্তরাষ্ট্রোপজীবিগণের ইহাই প্রত্যুপকার করিবার প্রকৃত সময় উপস্থিত হইয়াছে। সুতরাং প্রাণের আশা পরিত্যাগ করিয়াও আমি তাহার মধ্যে প্রবেশ করিব ॥১৫॥

কারণ, অনবস্থিতচিত্ত ও পাপিষ্ঠ যে সকল লোক রাজার অনুগ্রহে পরিপুষ্ট ও কৃতার্থ হইয়া রাজার কার্য্যকাল উপস্থিত হইলে সে দিকে দৃক্‌পাত না করিয়া বিকৃত হইয়া যায়, সেই ভর্তৃপিণ্ডাপহারী (নেমক হারাম), রাজার বিষয়ে অন্যায্য-কারী ও কৃতঘ্নদিগের ইহলোকও থাকে না, পরলোকও থাকে না ॥১৬—১৭॥

অতএব আমি সমগ্র শক্তি ও শিক্ষানৈপুণ্য অবলম্বন করিয়া এবং সৎ-পুরুষোচিত দয়া ও চরিত্র রক্ষা করিতে থাকিয়া ধৃতরাষ্ট্রের পুত্রদের জন্য আপনার পুত্রদের সহিত যুদ্ধ করিব; ইহা আমি আপনার নিকট মিথ্যা বলিলাম না। সুতরাং আপনার এই সকল বাক্য আমার হিতকারী হইলেও এখন আমি এগুলি রক্ষা করিতে পারিব না ॥১৮—১৯॥

ন চ তেঽয়ং সমারম্ভো ময়ি মোঘো ভবিষ্যতি।
বধ্যান্ বিষহ্যান্ সংগ্রামে ন হনিষ্যামি তে সুতান্ ॥২০॥
যুধিষ্ঠিরঞ্চ ভীমঞ্চ যমৌ চৈবার্জ্জুনাদৃতে।
অর্জ্জুনেন সমং যুদ্ধমপি যৌধিষ্ঠিরে বলে ॥২১॥ (যুগ্মকম্)
অর্জ্জুনং হি নিহত্যাজৌ সংপ্রাপ্তং স্যাৎ ফলং ময়া।
যশসা চাপি যুজ্যেয়ং নিহতঃ সব্যসাচিনা ॥২২॥
ন তে জাতু নশিষ্যন্তি পুত্রাঃ পঞ্চ যশস্বিনি!।
নিরর্জ্জুনাঃ সকর্ণা বা সার্জ্জুনা বা হতে ময়ি ॥২৩॥
ইতি কর্ণবচঃ শ্রুত্বা কুন্তী দুঃখাৎ প্রবেপতী।
উবাচ পুত্রমাশ্লিষ্য কর্ণং ধৈর্য্যাদকম্পনম্ ॥২৪॥

ভারতকৌমুদী

মাতুঃ সম্মানরক্ষার্থং প্রতিজানীতে নেতি। সমারম্ভঃ অভীষ্টসাধনোদ্যমঃ, মোঘো ব্যর্থঃ। বধ্যান্ অপবাধেন বধযোগ্যানপি, বিষহ্যান্ হন্তুং শক্যানপি। সুতানিতি কিং সর্ব্বানিত্যাহ যুধীতি। যমৌ নকুলসহদেবৌ। কিন্তু অর্জ্জুনাদৃতে বিনা। যুদ্ধং করিষ্যামি ॥২০—২১॥
অর্জুনমিতি। আজৌ যুদ্ধে। ফলং যুদ্ধশিক্ষায়াঃ। যশসা অর্জুনেন সহ যোধাৎ ॥২২॥
নেতি। জাতু কদাচিৎ, নশিষ্যন্তি ময়া। নিরর্জুনা নিহতার্জুনাঃ ॥২৩॥
ইতীতি। প্রবেপতী প্রবেপমানা কম্পমানা। অকম্পনম্ অবিচলিতম্ ॥২৪॥

তবে, আপনার এই উদ্যম আমার নিকটে ব্যর্থ হইবে না। কারণ, আপনার পুত্রদের মধ্যে এক অর্জ্জুন ব্যতীত যুধিষ্ঠির, ভীম, নকুল ও সহদেব যুদ্ধে আমার নিকটে বধ্য হইলেও কিংবা তাহাদিগকে বধ করিতে পারিলেও তাহা আমি করিব না। কিন্তু যুধিষ্ঠিরের সৈন্যের মধ্যে অর্জ্জুনের সহিত আমি (প্রাণপণে) যুদ্ধ করিব ॥২০—২১॥

কারণ, আমি যুদ্ধে অর্জ্জুনকে বধ করিয়া যুদ্ধশিক্ষার ফললাভ করিব, কিংবা অর্জ্জুনকর্ত্তৃক নিহত হইয়া যশস্বী হইব ॥২২॥

যশস্বিনি! জননি! মোটের উপর আপনার পঞ্চ পুত্র কখনও নষ্ট হইবে না (পাঁচ পুত্র থাকিবেই)। কারণ, অর্জ্জুন নিহত হইলে আমাকে লইয়া পাঁচ পুত্র থাকিবে, কিংবা আমি নিহত হইলে অর্জুনকে লইয়া পাঁচ পুত্র থাকিবে ॥২৩॥

কর্ণের এই কথা শুনিয়া কুন্তী দুঃখে কম্পিত হইতে থাকিয়া অত্যন্তধৈর্য্যশালী পুত্র কর্ণকে আলিঙ্গন করিয়া বলিলেন—॥২৪॥

(২৩) ন তে জাতু চ নঙ্ক্ষ্যন্তি··পি।

এবং বৈ ভাব্যমেতেন ক্ষয়ং যাস্যন্তি কৌরবাঃ।
যথা ত্বং ভাষসে কর্ণ! দৈবন্তু বলবত্তরম্ ॥২৫॥
ত্বয়া চতুর্ণাং ভ্রাতৃণামভয়ং শত্রুকর্ষণ!।
দত্তং তৎ প্রতিজানীহি সঙ্গরপ্রতিমোচনম্ ॥২৬॥
অনাময়ং স্বস্তি চেতি পৃথাথো কর্ণমব্রবীৎ।
তাং কর্ণোঽভ্যবদৎ প্রীতস্ততস্তৌ জগ্মতুঃ পৃথক্ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে কুন্তীকর্ণসমাগমে ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

এবমিতি। এতেন যুদ্ধেন। দৈবাদেবাস্য কৌরবক্ষয় ইতি ভাবঃ ॥২৫॥

ত্বয়েতি। সঙ্গরে যুদ্ধে প্রতিমোচনম্ অর্জ্জুনেতরেষাং পাণ্ডবানাং পরিত্যাগম্ ॥২৬॥

অনেতি। অথো পৃথা, তব অনাময়মারোগ্যম্, স্বস্তি মঙ্গলঞ্চ ভবতু, ইতি কর্ণমব্রবীৎ। কর্ণোঽপি প্রীতঃ সন্ তাং পৃথামভ্যবদৎ অভ্যবাদয়ৎ। ততস্তৌ কুন্তীকর্ণৌ, পৃথক্ ভিন্নপথাভ্যাং জগ্মতুঃ। সঙ্গরপ্রতিমোচনপ্রতিজ্ঞা তু শিরশ্চালনেন কৃতেতি বোধ্যম্ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

তদস্মাদেবানৃণ্যং কর্ত্তব্যম্ ॥১৫—১৯॥ বধ্যান্ বধার্হান্ বিষস্থান্ হন্তুং শক্যানপীত্যর্থঃ ॥২০—২৬॥ সা চ স চ তৌ ধর্ম্মাধর্ম্মৌ ন ত্যজতো ধর্ম্মার্থৈকসংশ্রয়ো প্রার্থিতাবপি পিত্রাদ্যৈঃ কর্ণদুর্য্যোধনাবিবেতি কৃৎস্নাখ্যায়িকাতাৎপর্য্যম্ ॥২৭॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৬॥

---

'কর্ণ! তুমি যেরূপ বলিলে, এইরূপই হইবে? এই যুদ্ধেই কৌরবেরা ক্ষয় পাইবেন? হায়! দৈবই প্রবল ॥২৫॥

বৎস শত্রুদমন! তুমি অর্জ্জুনভিন্ন অপর চারি ভ্রাতার অভয় দান করিয়াছ। অতএব প্রতিজ্ঞা কর যে, যুদ্ধে তাহাদিগকে ছাড়িয়া দিবে'। (কর্ণ মস্তককম্পন দ্বারা তাহাই স্বীকার করিলেন) ॥২৬॥

তাহার পর কুন্তী কর্ণকে বলিলেন—'বৎস! তুমি নীরোগ হইয়া থাক এবং তোমার মঙ্গল হউক'। কর্ণও সন্তুষ্ট হইয়া কুন্তীকে অভিবাদন করিলেন। তাহার পর তাঁহারা ভিন্ন ভিন্ন পথে চলিয়া গেলেন ॥২৭॥

---

* 'ষট্‌চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব ব্রা নি।

# সপ্তত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ। *

বৈশম্পায়ন উবাচ।

আগম্য হাস্তিনপুরাদুপপ্লব্যমরিন্দমঃ।
পাণ্ডবানাং যথাবৃত্তং কেশবঃ সর্বমুক্তবান্ ॥১॥
সংভাষ্য সুচিরং কালং মন্ত্রয়িত্বা পুনঃ পুনঃ।
স্বমেব ভবনং শৌরিবিশ্রামার্থং জগাম হ ॥২॥
বিসৃজ্য সর্বান্ নৃপতীন্ বিরাটপ্রমুখাংস্তদা।
পাণ্ডবা ভ্রাতরঃ পঞ্চ ভানাবস্তং গতে সতি ॥৩॥
সন্ধ্যামুপাস্য ধ্যায়ন্তস্তমেব গতমানসাঃ।
আনায্য কৃষ্ণং দাশার্হং পুনর্মন্ত্রমমন্ত্রয়ন্ ॥৪॥ (যুগ্মকম্)

যুধিষ্ঠির উবাচ।

ত্বয়া নাগপুরং গত্বা সভায়াং ধৃতরাষ্ট্রজঃ।
কিমুক্তঃ পুণ্ডরীকাক্ষ! তন্নঃ শংসিতুমর্হসি ॥৫॥

ভারতকৌমুদী

আগম্যেতি। উপপ্লব্যং তদানীং পাণ্ডবানামাবাসভূতং বিরাটনগরবিশেষম্ ॥১॥
সংভাষ্যেতি। সংভাষ্য আলপ্য। শৌরিঃ কৃষ্ণঃ ॥২॥
বিসৃজ্যেতি। ভানৌ সূর্য্যে। তং কৃষ্ণমেব। অমন্ত্রয়ন্ অকুর্ব্বন্ ॥৩—৪॥
ত্বয়েতি। নাগপুরং হস্তিনানগরম্। ধৃতরাষ্ট্রজো দুর্য্যোধনঃ ॥৫॥

---

বৈশম্পায়ন কহিলেন—এদিকে অরিন্দম কৃষ্ণ হস্তিনানগর হইতে উপপ্লব্য-নগরে আসিয়া পাণ্ডবগণের নিকটে সমস্ত বৃত্তান্ত যথাযথভাবে বলিলেন ॥১॥

এবং কৃষ্ণ পাণ্ডবগণের সহিত দীর্ঘকাল আলাপ ও বার বার মন্ত্রণা করিয়া বিশ্রাম করিবার জন্য আপন ভবনেই চলিয়া গেলেন ॥২॥

ক্রমে সূর্য্য অস্তমিত হইলে, পাণ্ডবেরা পঞ্চ ভ্রাতা বিরাটপ্রভৃতি সকল রাজাকে বিদায় দিয়া, ধ্যানযোগে সন্ধ্যোপাসনা করিয়া, কৃষ্ণকেই চিন্তা করিতে থাকিয়া, তাঁহাকে আনাইয়া পুনরায় মন্ত্রণা করিতে লাগিলেন ॥৩—৪॥

যুধিষ্ঠির বলিলেন—'কৃষ্ণ! তুমি হস্তিনানগরে যাইয়া রাজসভায় দুর্য্যোধনকে কি বলিয়াছিলে, তাহা আমাদের নিকট বল' ॥৫॥

---

* ইতঃ পূর্ব্বম্ 'সৈন্যনির্যাণপর্ব' ইতি পাঠঃ—ব। (১)···উপপ্লাব্যমরিন্দমঃ···নি।

বাসুদেব উবাচ।

ময়া নাগপুরং গত্বা সভায়াং ধৃতরাষ্ট্রজঃ।
তথ্যং পথ্যং হিতঞ্চোক্তো ন চ গৃহ্লাতি দুর্ম্মতিঃ ॥৬॥

যুধিষ্ঠির উবাচ।

তস্মিন্ উৎপথমাপন্নে কুরুবৃদ্ধঃ পিতামহঃ।
কিমুক্তবান্ হৃষীকেশ! দুর্য্যোধনমমর্ষণম্ ॥৭॥
আচার্য্যো বা মহাভাগ! ভারদ্বাজঃ কিমব্রবীৎ।
পিতা বা ধৃতরাষ্ট্রস্তং গান্ধারী বা কিমব্রবীৎ ॥৮॥
পিতা যবীয়ানস্মাকং ক্ষত্তা ধর্ম্মবিদাং বরঃ।
পুত্রশোকাভিসন্তপ্তঃ কিমাহ ধৃতরাষ্ট্রজম্ ॥৯॥
কিঞ্চ সর্বে নৃপতয়ঃ সভায়াং যে সমাসতে।
উক্তবন্তো যথাতত্ত্বং তদ্‌ব্রূহি ত্বং জনার্দ্দন! ॥১০॥

ভারতকৌমুদী

ময়েতি। তথ্যং সত্যম্, পথ্যং নীতিপথোচিতম্, হিতমুভয়পক্ষয়োঃ ॥৬॥
তস্মিন্নিতি। তস্মিন্ ধৃতরাষ্ট্রজে, উৎপথং বিপরীতমার্গম্, আপন্নে প্রাপ্তে ॥৭॥
আচার্য্য ইতি। ভারদ্বাজো দ্রোণঃ। গান্ধারী বা মাতেতি তাৎপর্য্যম্ ॥৮॥
পিতেতি। যবীয়ান্ পিতা পিতৃব্যঃ, ক্ষত্তা বিদুরঃ। পুত্রাণাং পুত্রস্থানীয়ানামস্মাকং শোকেন বিরহাদিদুঃখেন অভিসন্তপ্তঃ। ধৃতরাষ্ট্রজং দুর্য্যোধনম্ ॥৯॥
কিমিতি। সমাসতে তিষ্ঠন্তি। তে সর্বে নৃপতয়শ্চ কিমুক্তবন্ত ইতি সম্বন্ধঃ ॥১০॥

---

কৃষ্ণ বলিলেন—'আমি হস্তিনানগরে যাইয়া রাজসভায় দুর্য্যোধনের নিকটে সত্য, ন্যায়সঙ্গত এবং উভয়পক্ষের হিতকর কথা বলিয়াছিলাম, কিন্তু সে দুর্মতি তাহা গ্রহণ করে নাই' ॥৬॥

যুধিষ্ঠির কহিলেন—'হৃষীকেশ! দুর্য্যোধন বিপরীত পথে চলিলে, কুরুবৃদ্ধ ভীষ্ম সেই অসহিষ্ণুকে কি বলিলেন? ॥৭॥

মহাভাগ! দ্রোণাচার্য্য কি কহিলেন? পিতা ধৃতরাষ্ট্র, কিংবা মাতা গান্ধারীই বা তাহাকে কি বলিলেন? ॥৮॥

আমাদের পিতৃব্য এবং আমাদেরই শোকে সন্তপ্ত ধর্ম্মজ্ঞশ্রেষ্ঠ বিদুরই বা দুর্য্যোধনকে কি কহিলেন? ॥৯॥

তদ্ভিন্ন, সেই রাজসভায় যাঁহারা ছিলেন, সেই রাজারা সকলেই বা কি বলিয়াছিলেন? কৃষ্ণ! তুমি যথাযথভাবে সেই সকল কথা বল ॥১০॥

---

(৮)…মহাভাগো ভারদ্বাজঃ… পি। (১০)… ব্রূহি তত্ত্বং জনার্দ্দন!—পি।

উক্তবান্ হি ভবান্ সর্বং বচনং কুরুমুখ্যয়োঃ।
ধার্ত্তরাষ্ট্রস্য তেষাং হি বচনং কুরুসংসদি।
কামলোভাভিভূতস্য মন্দস্য প্রাজ্ঞমানিনঃ ॥১১॥
অপ্রিয়ং হৃদয়ে মহ্যং তন্ন তিষ্ঠতি কেশব!।
তেষাং বাক্যানি গোবিন্দ! শ্রোতুমিচ্ছাম্যহং বিভো! ॥১২॥ (যুগ্মকম্)
যথা চ নাভিপদ্যেত কালস্তাত! তথা কুরু।
ভবান্ হি নো গতিঃ কৃষ্ণ! ভবান্ নাথো ভবান্ গুরুঃ ॥১৩॥
বাসুদেব উবাচ।
শৃণু রাজন্! যথা বাক্যমুক্তো রাজা সুযোধনঃ।
মধ্যে কুরূণাং রাজেন্দ্র! সভায়াং তন্নিবোধ মে ॥১৪॥
ময়া বিশ্রাবিতে বাক্যে জহাস ধৃতরাষ্ট্রজঃ।
অথ ভীষ্মঃ সুসংক্রুদ্ধ ইদং বচনমব্রবীৎ ॥১৫॥

ভারতকৌমুদী

উক্তবানিতি। কুরুমুখ্যযোঃ ভীষ্মধৃতরাষ্ট্রযোঃ সমীপে। তেষাং কুরুমুখ্যাদীনাম্, মহ্যং মদ্ধিতং তৎ বচনম্, হৃদয়ে ন তিষ্ঠতীতি সম্বন্ধঃ। পূর্ব্বঃ শ্লোকঃ ষট্পাদঃ ॥১১—১২॥

যথেতি। নাভিপদ্যেত নাতীয়াৎ। নঃ অস্মাকম্। নাথো রক্ষকঃ ॥১৩॥

শৃণ্বিতি। নিবোধ শ্রুত্বা তদর্থমবধারয় ॥১৪॥

ময়েতি। বিশ্রাবিতে বিশেষেণ শ্রাবিতে, ধৃতরাষ্ট্রজো দুর্য্যোধনঃ ॥১৫॥

ভারতভাবদীপঃ

আগম্যেতি। পাণ্ডবানাং পুর ইতি শেষঃ ॥১—৪॥ নাগপুরং হাস্তিনপুরম্ ॥৫॥ পথ্যং ন্যায়োপেতং, হিতং উভয়ত্র জয়াবহম্ ॥৬—১০॥ কুরুমুখ্যয়োঃ ভীষ্মধৃতরাষ্ট্রয়োঃ তেষাং রাজ্ঞাঞ্চ বচনং যচ্চ ভবানুক্তবান্ বচনং মহ্যং মদর্থং তৎসর্ব্বং ধার্ত্তরাষ্ট্রস্য হৃদয়ে ন তিষ্ঠতীতি

---

কৃষ্ণ! তুমি কৌরবসভায় নিশ্চয়ই কুরুশ্রেষ্ঠ ভীষ্ম ও ধৃতরাষ্ট্রের নিকটে সমস্ত কথাই বলিয়াছিলে। তা'র পর তোমার ও তাঁহাদের সেই কথাগুলি আমারও হিতকর বলিয়া সম্ভবতঃ কাম ও লোভে অভিভূত, মূর্খ, অথচ পণ্ডিতাভিমানী দুর্য্যোধনের হৃদয়ে স্থান পায় নাই। 'সে যাহা হউক, প্রভু গোবিন্দ! তাঁহাদের কথাগুলি আমি শুনিতে ইচ্ছা করি ॥১১—১২॥

বৎস! যাহাতে সময় অতীত না হয়, তাহা কর। কারণ, তুমিই আমাদের আশ্রয়, তুমিই আমাদের রক্ষক এবং তুমিই আমাদের উপদেষ্টা' ॥১৩॥

কৃষ্ণ বলিলেন—'রাজশ্রেষ্ঠ রাজা! শ্রবণ করুন, আমি সভায় কৌরবগণের মধ্যে রাজা দুর্য্যোধনকে যে সকল কথা বলিয়াছিলাম, তাহা শুনিয়া আপনি কর্ত্তব্য স্থির করুন ॥১৪॥

দুর্য্যোধন ! নিবোধেদং কুলার্থে যদ্‌ব্রবীমি তে ।
তচ্ছ্রুত্বা রাজশার্দ্দূল ! স্বকুলস্য হিতং কুরু ॥১৬॥
মম তাত ! পিতা রাজন্ ! শান্তনুর্লোকবিশ্রুতঃ ।
তস্যাহমেক এবাসং পুত্রঃ পুত্রবতাং বরঃ ॥১৭॥
তস্য বুদ্ধিঃ সমুৎপন্না দ্বিতীয়ঃ স্যাৎ কথং সুতঃ ।
একপুত্রমপুত্রং বৈ প্রবদন্তি মনীষিণঃ ॥১৮॥
ন চোচ্ছেদং কুলং যায়াদ্বিস্তীর্য্যেচ্চ কথং যশঃ ।
তস্যাহমীপ্সিতং বুদ্ধ্বা কালীং মাতরমাবহম্ ।
প্রতিজ্ঞাং দুষ্করাং কৃত্বা পিতুরর্থে কুলস্য চ ॥১৯॥
অরাজা চোর্দ্ধরেতাশ্চ যথা সুবিদিতং তব ।
প্রতীতো নিবসাম্যেষ প্রতিজ্ঞামনুপালয়ন্ ॥২০॥

ভারতকৌমুদী

দুবিতি। ঈদৃশভীষ্মোক্তেস্তত্রালিখিতত্বেঽপি অত্র লিখিতত্বাত্তত্রাসীদিতি মন্তব্যম্ ॥১৬॥
মমেতি। পুত্রবতাং বরঃ শান্তনুরিতি সম্বন্ধঃ ॥১৭॥
তস্যেতি। অপুত্রং পুত্রাভাবতুল্যম্, একস্য নাশে নির্বংশত্বসাম্যাৎ ॥১৮॥
নেতি। কালীং সত্যবতীম্, আবহম্ দাসগৃহাৎ আনয়ম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥
অরাজেতি। উর্দ্ধরেতা ব্রহ্মচারী। প্রতীতঃ এতদবস্থয়ৈব সন্তুষ্টঃ ॥২০॥

আমি হিতের কথাগুলি বিশেষভাবে শুনাইলে, দুর্য্যোধন হাস্য করিয়াছিলেন। তাহার পর ভীষ্ম অত্যন্ত ক্রুদ্ধ হইয়া এইরূপ বলিতে লাগিলেন ॥১৫॥

'রাজশ্রেষ্ঠ দুর্য্যোধন! বংশরক্ষার জন্য আমি তোমাকে যাহা বলিতেছি, তাহা তুমি শ্রবণ কর, এবং তাহা শ্রবণ করিয়া আপন বংশের হিত কর ॥১৬॥

বৎস! রাজা! পুত্রবান্‌দিগের মধ্যে শ্রেষ্ঠ ও লোকবিখ্যাত শান্তনু আমার পিতা ছিলেন এবং আমিই তাঁহার একমাত্র পুত্র ছিলাম ॥১৭॥

তখন তাঁহার বুদ্ধি হইল—কি করিয়া আমার দ্বিতীয় পুত্র হয়। কারণ, জ্ঞানীরা বলেন—'একপুত্র, পুত্র না থাকারই মত' ॥১৮॥

কি করিয়া বংশ লোপ না পায়, কি করিয়াই বা যশ বিস্তৃত হয়।' আমি তাঁহার এইরূপ ইচ্ছা বুঝিতে পারিয়া, তাঁহার জন্য ও বংশরক্ষার জন্য দুষ্কর প্রতিজ্ঞা করিয়া মাতা সত্যবতীকে আনয়ন করিলাম ॥১৯॥

তাহার পর আমি প্রতিজ্ঞা রক্ষার জন্য রাজা না হইয়া ব্রহ্মচারী থাকিয়া এই যে সন্তুষ্টচিত্তে বাস করিতেছি, তাহা তোমার ভাল জানা আছে ॥২০॥

(১৯)...বিস্তীর্য্যেত কথং যশঃ পি,...কালীং মাতরমাহরম্—ব।

তস্যাং জজ্ঞে মহাবাহুঃ শ্রীমান্ কুরুকুলোদ্বহঃ।
বিচিত্রবীর্য্যো ধর্ম্মাত্মা কনীয়ান্ মম পার্থিব। ॥২১॥
স্বর্যাতেঽহং পিতরি তং স্বরাজ্যে সংন্যবেশয়ম্।
বিচিত্রবীর্য্যং রাজানং ভৃত্যো ভূত্বা হ্যধশ্চরঃ ॥২২॥
তস্যাহং সদৃশান্ দারান্ রাজেন্দ্র! সমুপাহরম্।
জিত্বা পার্থিবসংঘাতমপি তে বহুশঃ শ্রুতম্।
ততো রামেণ সমরে দ্বন্দ্বযুদ্ধমুপাগমম্ ॥২৩॥
স হি রামভয়াদেভির্নাগরৈর্বিপ্রবাসিতঃ।
দারেষ্বপ্যতিসক্তশ্চ যক্ষ্মাণং সমপদ্যত ॥২৪॥
যদা ত্বরাজকে রাষ্ট্রে ন ববর্ষ সুরেশ্বরঃ।
তদাভ্যধাবন্ মামেব প্রজাঃ ক্ষুদ্ভয়পীড়িতাঃ ॥২৫॥

ভারতকৌমুদী

তস্যামিতি। তস্যাং কাল্যাম্। শ্রীমান্ কান্তিমান্ ॥২১॥
স্বরিতি। পিতরি শান্তনৌ। ভৃত্যো মন্ত্রী, অধশ্চরঃ নিম্নবর্ত্তী ॥২২॥
তস্যেতি। সদৃশান্ যোগ্যান্। পার্থিবসংঘাতং রাজসমূহম্। রামেণ জামদগ্ন্যেন। বিস্তরেণ এতদুপাখ্যানদ্বয়ং পরস্তাদ্বক্ষ্যতি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৩॥
স ইতি। স বিচিত্রবীর্য্যঃ। বিপ্রবাসিতঃ অপসারিতঃ যক্ষ্মাণং রোগম্ ॥২৪॥
যদেতি। রাষ্ট্রে রাজ্যে, সুরেশ্বর ইন্দ্রঃ ॥২৫॥

---

রাজা! তৎপরে সেই সত্যবতীর গর্ভে মহাবাহু, সুন্দরমূর্ত্তি ও ধর্ম্মাত্মা আমার কনিষ্ঠ ভ্রাতা কুরুকুলরক্ষক বিচিত্রবীর্য্য জন্ম গ্রহণ করিলেন ॥২১॥

কালক্রমে পিতৃদেব স্বর্গারোহণ করিলে, আমিই সেই বিচিত্রবীর্য্যকে আপন রাজ্যে রাজা করিয়া সংস্থাপন করিলাম; আর আমি তাঁহার ভৃত্য (মন্ত্রী) হইয়া নিম্নে থাকিলাম ॥২২॥

রাজশ্রেষ্ঠ! তদনন্তর আমিই রাজসমূহকে জয় করিয়া বিচিত্রবীর্য্যের জন্য তাঁহার উপযুক্ত ভার্য্যা আনয়ন করিলাম; এই ঘটনা তুমি বহুবার শুনিয়াছ। তৎপরে পরশুরামের সঙ্গে দ্বন্দ্বযুদ্ধে গমন করিলাম ॥২৩॥

এদিকে এই নগরবাসীরা পরশুরামের ভয়ে বিচিত্রবীর্য্যকে অপসারিত করিল; বিচিত্রবীর্য্যও ভার্য্যাবর্গে অত্যন্ত আসক্ত হওয়ায় যক্ষ্মরোগগ্রস্ত হইয়া মৃত্যুমুখে পতিত হইলেন ॥২৪॥

তাহার পর রাজ্য অরাজক হইলে, ইন্দ্র যখন বর্ষা করিতে লাগিলেন না, তখন প্রজারা ক্ষুধায় ও অন্যান্যভয়ে পীড়িত হইয়া আমার নিকটেই উপস্থিত হইল ॥২৫॥

প্রজা ঊচুঃ।

উপক্ষীণাঃ প্রজাঃ সর্বা রাজা ভব ভবায় নঃ।
ঈতীঃ প্রণুদ ভদ্রং তে শান্তনোঃ কুলনন্দন! ॥২৬॥
পীড্যন্তে তে প্রজাঃ সর্বা ব্যাধিভির্ভৃশদারুণৈঃ।
অল্পাবশিষ্টা গাঙ্গেয়! তাঃ পরিত্রাতুমর্হসি ॥২৭॥
ব্যাধীন্ প্রণুদ্য বীর! ত্বং প্রজা ধর্ম্মেণ পালয়।
ত্বয়ি জীবতি মা রাষ্ট্রং বিনাশমুপগচ্ছতু ॥২৮॥

ভীষ্ম উবাচ।

প্রজানাং ক্রোশতীনাং বৈ নৈবাক্ষুভ্যত মে মনঃ।
প্রতিজ্ঞাং রক্ষমাণস্য সদ্‌বৃত্তং স্মরতস্তথা ॥২৯॥

ভারতকৌমুদী

উপেতি। ভবায় মঙ্গলায়। ঈতীঃ অনাবৃষ্ট্যাদ্যনর্থান্, প্রণুদ দূরীকুরু। ঈতীবাহ রঘুবংশে মল্লিনাথঃ—"অতিবৃষ্টিরনাবৃষ্টিঃ শলভা মূষিকাঃ খগাঃ। প্রত্যাসন্নাশ্চ রাজানঃ ষডেতা ঈতয়ঃ স্মৃতাঃ॥" তথাত্বে চ তে তবাপি ভদ্রং মঙ্গলং ভবেদিতি শেষঃ ॥২৬॥

পীড্যন্ত ইতি। পরিত্রাতুমর্হসি, রাজপদগ্রহণেন ব্যাধিকারণাপসারণাদিত্যাশয়ঃ ॥২৭॥

ব্যাধীনিতি। রাষ্ট্রং রাজ্যং কর্তৃ, বিনাশং মা উপগচ্ছতু ন প্রাপ্নোতু ॥২৮॥

প্রজানামিতি। ক্রোশতীনাম্ আর্ত্তোক্তিকারিণীনামুক্তিভিরপি ॥২৯॥

ভারতভাবদীপঃ

দ্বয়োঃ সম্বন্ধঃ ॥১১—১২॥ নাভিপদ্যেত নাভিক্রামেত, নোঽস্মাকম্ ॥১৩—১৮॥ কালীং সত্যবতীম্ ॥১৯॥ প্রতীতঃ তুষ্টঃ ॥২০—২৩॥ বিপ্রবাসিতঃ দূরে স্থাপিতঃ রামভয়াৎ স্বয়ং পলায়নেন প্রজাভিস্তদীয়শিবিরস্য শূন্যতাকরণাৎ ॥২৪-২৫॥ ঈতীঃ অনাবৃষ্ট্যাদিরূপাঃ ॥২৬—৪৩॥

ইতি উদ্‌যোগপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৭॥

প্রজারা বলিল—'শান্তনুনন্দন! আপনার প্রজারা সকলে ক্ষয় পাইতে বসিয়াছে। সুতরাং আপনি আমাদের মঙ্গলের জন্য রাজা হউন এবং অনাবৃষ্টি-প্রভৃতি অনর্থ নিবারণ করুন, তাহাতে আপনারও মঙ্গল হইবে ॥২৬॥

গঙ্গানন্দন! আপনার প্রজারা অতিদারুণ রোগসমূহে পীড়িত হইতেছে এবং তাঁহারা এখন অল্পমাত্রই অবশিষ্ট আছে। অতএব আপনি তাহাদিগকে রক্ষা করুন ॥২৭॥

বীর! আপনি রাজ্যের রোগ সকল দূর করিয়া ধর্ম্ম অনুসারে প্রজা পালন করুন; আপনি জীবিত থাকিতে রাজ্যটা যেন বিনষ্ট হয় না।' ॥২৮॥

ভীষ্ম বলিলেন—'আমি সজ্জনের ব্যবহার স্মরণ করিয়া প্রতিজ্ঞা রক্ষা

(২৯) ..স্ববৃত্তং স্মরতস্তথা—পি।

ততঃ পৌরা মহারাজ! মাতা কালী চ মে শুভা।
ভৃত্যাঃ পুরোহিতাচার্য্যা ব্রাহ্মণাশ্চ বহুশ্রুতাঃ।
মামূচুর্ভৃশসন্তপ্তা ভব রাজেতি সন্ততম্ ॥৩০॥
প্রতীপরক্ষিতং রাষ্ট্রং ত্বাং প্রাপ্য বিনশিষ্যতি।
স ত্বমস্মদ্ধিতার্থং বৈ রাজা ভব মহামতে! ॥৩১॥
ইত্যুক্তঃ প্রাঞ্জলির্ভূত্বা দুঃখিতো ভৃশমাতুরঃ।
তেভ্যো ন্যবেদয়ং তত্র প্রতিজ্ঞাপিতৃগৌরবাৎ ॥৩২॥
ঊর্দ্ধরেতা হ্যরাজা চ কুলস্যার্থে পুনঃ পুনঃ।
বিশেষতস্ত্বদর্থঞ্চ ধুরি মা মাং নিযোজয় ॥৩৩॥ (যুগ্মকম্)
ততোঽহং প্রাঞ্জলির্ভূত্বা মাতরং সংপ্রসাদয়ম্।
নাম্ব! শান্তনুনা জাতঃ কৌরবং বংশমুদ্বহন্ ॥৩৪॥

## ভারতকৌমুদী

তত ইতি। কালী সত্যবতী। সন্ততমনবরতম্। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩০॥
প্রতীপেতি। প্রতীপেন তদাখ্যেন শান্তনুপিত্রা রাজ্ঞা রক্ষিতং রাষ্ট্রং রাজ্যম্ ॥৩১॥
ইতীতি। তেভ্যঃ পৌরাদিভ্যঃ। প্রতিজ্ঞায়াঃ পিতুশ্চ গৌরবাৎ বিশেষতঃ, হে মাতঃ! ত্বদর্থঞ্চাহম্ ঊর্দ্ধরেতা অরাজা চাভবম্। অতএব কুলস্যার্থে ধুরি রাজত্বভাবে চ মাং পুনঃ পুনর্মা নিযোজয় ॥৩২—৩৩॥

---

করিতেছিলাম। তাই প্রজাদের সেই কাতরোক্তিতেও আমার মন বিচলিত হইল না ॥২৯॥

মহারাজ! তাহার পর পুরবাসীরা, আমার কল্যাণী মাতা সত্যবতী, ভৃত্যেরা, পুরোহিতেরা, আচার্য্যেরা এবং বহুশ্রুত ব্রাহ্মণেরা অত্যন্ত সন্তপ্ত হইয়া অনবরত আমাকে বলিতে লাগিলেন—'রাজা হও, রাজা হও ॥৩০॥

মহারাজ প্রতীপ যে রাজ্য রক্ষা করিয়া গিয়াছেন, সেই রাজ্য তোমার হাতে আসিয়া নষ্ট হইবে। অতএব মহামতি! তুমি আমাদের মঙ্গলের জন্য রাজা হও' ॥৩১॥

তাঁহারা এইরূপ বলিলে, তখন আমি অত্যন্ত দুঃখিত, কাতর ও কৃতাঞ্জলি হইয়া তাঁহাদিগকে জানাইলাম যে, আমি প্রতিজ্ঞা ও পিতার গৌরব রক্ষা করিবার জন্য আর বিশেষভাবে আপনার জন্য ঊর্দ্ধরেতা হইয়াছি এবং রাজা হই নাই। অতএব বংশরক্ষার জন্য এবং রাজ্যভার গ্রহণ করিবার জন্য আপনারা আমাকে বার বার আদেশ করিবেন না ॥৩২—৩৩॥

প্রতিজ্ঞাং বিতথাং কুর্য্যামিতি রাজন্ ! পুনঃ পুনঃ।
বিশেষতস্ত্বদর্থঞ্চ প্রতিজ্ঞাং কৃতবানহম্ ॥৩৫॥ (যুগ্মকম্)
অহং প্রেষ্যশ্চ শিষ্যশ্চ তবাস্য সুতবৎসলে ! ।
এবং তামনুনীয়াহং মাতরং জনমেব চ ॥৩৬॥
আযাচং ভ্রাতৃদারেষু তদা ব্যাসং মহামুনিম্ ।
সহ মাত্রা মহারাজ ! প্রসাদ্য তমৃষিং তদা ॥৩৭॥ (যুগ্মকম্)
অপত্যার্থং মহারাজ ! প্রসাদং কৃতবাংশ্চ সঃ।
ত্রীন্ পুত্রান্ জনযামাস তদা ভরতসত্তম ! ॥৩৮॥
অন্ধঃ করণহীনত্বান্ন বৈ রাজা পিতা তব।
রাজা তু পাণ্ডুরভবন্মহাত্মা লোকবিশ্রুতঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

তত ইতি। সংপ্রসাদয়ং সংপ্রাসাদয়ম্। অডাগমাভাব আর্ষঃ। হে অম্ব। মাতঃ। প্রতিজ্ঞাং বিতথাং মিথ্যা ন কুর্য্যামিতি সম্বন্ধঃ। রাজন্নিতি দুর্য্যোধনসম্বোধনম্ ॥৩৪—৩৫॥

এবমিতি। জনং পৌরাদিলোকম্। ভ্রাতৃদারেষু সন্তানোৎপাদনমিতি শেষঃ ॥৩৬—৩৭॥

অপত্যেতি। অপত্যার্থং সন্তানোৎপাদনার্থম্। স ব্যাসঃ ॥৩৮॥

অন্ধ ইতি। অন্ধো জন্মান্ধঃ। অতএব করণহীনত্বাচ্চক্ষুরিন্দ্রিয়াভাবাৎ দৃষ্ট্যা রাজকার্য্যকরণাশক্ততয়া তব পিতা রাজা নাভবৎ, "অনংশৌ ক্লীবপতিতৌ জাত্যন্ধবধিরৌ তথা" ইতি স্মৃতেরিতি ভাবঃ। "করণং সাধকতমং ক্ষেত্রগাত্রেন্দ্রিয়েষ্বপি" ইত্যমরঃ ॥৩৯॥

রাজা ! তাহার পর আবার আমি কৃতাঞ্জলি হইয়া মাতা সত্যবতীকে প্রসন্ন করিলাম (এবং বলিলাম—) মা ! বিশেষতঃ আমি আপনার জন্যই সে প্রতিজ্ঞা করিয়াছিলাম। সুতরাং শান্তনুর ঔরসে জন্মিয়া কৌরববংশ রক্ষা করিতে থাকিয়া আমি সে প্রতিজ্ঞা মিথ্যা করিতে পারি না। এই কথা আমি বার বার বলিয়াছিলাম ॥৩৪—৩৫॥

পুত্রবৎসলে ! আমি আপনার প্রেষ্য ও শিষ্য। মহারাজ ! এইভাবে আমি সেই মাতা সত্যবতীর ও উপস্থিত লোকদিগের অনুনয় করিয়া, পরে মাতৃদেবীর সহিত মিলিত হইয়া মহর্ষি বেদব্যাসকে প্রসন্ন করিয়া তাঁহার নিকট ভ্রাতৃভার্য্যাদের গর্ভে সন্তান উৎপাদনের প্রার্থনা করিলাম ॥৩৬—৩৭॥

ভরতশ্রেষ্ঠ মহারাজ ! তখন তিনি সন্তান উৎপাদনবিষয়ে অনুগ্রহ করিলেন এবং ভ্রাতৃভার্য্যাদের গর্ভে (ও একজন দাসীর গর্ভে) তিনটী পুত্র উৎপাদন করিলেন ॥৩৮॥

(৩৬) অহং প্রেষ্যশ্চ দাসশ্চ·· মাতরং জনসন্নিধৌ—বা ব রা নি। (৩৮) ·ত্রীন্ স পুত্রানজনয়ৎ বা ব রা নি।

স রাজা তস্য তে পুত্রাঃ পিতুর্দায়াদ্যহারিণঃ।
মা তাত! কলহং কার্ষী রাজ্যস্যার্দ্ধং প্রদীয়তাম্ ॥৪০॥
ময়ি জীবতি রাজ্যং কঃ সংপ্রশাসেৎ পুমানিহ।
মাঽবমংস্থা বচো মহ্যং শমমিচ্ছামি বঃ সদা ॥৪১॥
ন বিশেষোঽস্তি মে পুত্র! ত্বয়ি তেষু চ পার্থিব!।
মতমেতৎ পিতুস্তভ্যং গান্ধার্য্যা বিদুরস্য চ ॥৪২॥
শ্রোতব্যং খলু বৃদ্ধানাং নাভিশঙ্কীর্বচো মম।
নাশয়িষ্যসি মা সর্বমাত্মানং পৃথিবীং তথা ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে ভগবদ্বাক্যে সপ্তত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভাবতকৌমুদী

স ইতি। তে পাণ্ডবাঃ। সম্বন্ধাভাবে সম্বন্ধনিবন্ধনস্বত্ববৎ ধনং দায়ঃ তদাদ্যং ধনং হরন্তীতি তে। তথা চ "পিতর্য্যূর্দ্ধং গতে পুত্রা বিভজেয়ুর্ধনং পিতুঃ" ইতি স্মৃতেঃ সর্ব্বমেব রাজ্যাদিকং পাণ্ডোর্ধনং পাণ্ডবা এব লব্ধুমর্হন্তীতি ভাবঃ। তথাপি তেভ্যো রাজ্যস্যার্দ্ধং মাত্রং প্রদীয়তাম্, তেনৈব সন্ধৌ লাভ এব তবেত্যাশয়ঃ। "পূর্ব্বস্বামিসম্বন্ধাধীনং তৎস্বাম্যো-পরমে যত্র দ্রব্যে স্বত্বং তত্র নিরূঢো দায়শব্দঃ" ইতি দায়ভাগঃ ॥৪০॥

ময়ীতি। ময়ৈব শান্তনুজ্যেষ্ঠপুত্রত্বান্ময়ৈব সর্ব্বং রাজ্যং ভবিতুমর্হতীতি ভাবঃ। মহ্যং মম ॥৪১॥

মদীয়ধনে চোভয়োরেব পক্ষয়োঃ সমানোঽধিকার ইত্যাহ নেতি। বিশেষো বৈষম্যম্ ॥৪২॥

তাহার মধ্যে তোমার পিতা (জ্যেষ্ঠ হইলেও) জন্মান্ধ বলিয়া নয়ন না থাকায় রাজা হইতে পারেন নাই; কিন্তু লোকবিখ্যাত মহাত্মা পাণ্ডুই রাজা হইয়াছিলেন ॥৩৯॥

তিনি রাজা হইয়াছিলেন, অথচ পাণ্ডবেরা তাঁহারই পুত্র। অতএব বৎস শাস্ত্র অনুসারে পাণ্ডবেরাই পিতা পাণ্ডুর সমগ্র ধন পাইতে পারেন। এ অবস্থাতেও তুমি তাঁহাদিগকে রাজ্যের অর্দ্ধমাত্রই দান কর, কিন্তু কলহ করিও না ॥৪০॥

দেখ, আমি জীবিত থাকিতে অন্য কোন্ ব্যক্তি রাজ্য লাভ করিয়া শাসন করিতে পারে? অতএব তুমি আমার বাক্যে অবহেলা করিও না; আমি সর্ব্বদাই তোমাদের শান্তি কামনা করি ॥৪১॥

বৎস! রাজা! তোমরা ও পাণ্ডবেরা এ উভয় পক্ষেরই আমার কাছে কোন বৈষম্য নাই। তা'র পর তোমার পিতা, মাতা এবং বিদুর এই তিন জনেরও এ-ই মত ॥৪২॥

* '...সপ্তচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব বা নি।

# অষ্টত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

বাসুদেব উবাচ।

ভীষ্মেণোক্তে ততো দ্রোণো দুর্য্যোধনমভাষত।
মধ্যে নৃপাণাং ভদ্রং তে বচনং বচনক্ষমঃ ॥১॥
প্রাতীপঃ শান্তনুস্তাত! কুলস্যার্থে যথা স্থিতঃ।
যথা দেবব্রতো ভীষ্মঃ কুলস্যার্থে স্থিতোঽভবৎ ॥২॥
তথা পাণ্ডুর্নরপতিঃ সত্যসন্ধো জিতেন্দ্রিয়ঃ।
রাজা কুরূণাং ধর্ম্মাত্মা সুব্রতঃ সুসমাহিতঃ ॥৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শ্রোতব্যমিতি। শ্রোতব্যং বাক্যমিতি শেষঃ। নাভিশঙ্কীঃ ন সন্দিহীথাঃ ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে সপ্তত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

(::)

ভীষ্মেণেতি। তে তব যুধিষ্ঠিরস্য ভদ্রং ভদ্রজনকং বচনম্, বচনক্ষমো দ্রোণঃ ॥১॥

প্রাতীপ ইতি। প্রতীপস্য রাজ্ঞোঽপত্যমিতি প্রাতীপঃ। দেবেভ্যো ব্রতং পূজাদি-নিয়মো যস্য সঃ। সত্যসন্ধঃ সত্যপ্রতিজ্ঞঃ। সুসমাহিতঃ কুলস্যার্থে সুনিবিষ্টচিত্ত আসীৎ ॥২—৩॥

---

আর এক কথা, বৃদ্ধের বাক্য সকলেরই শোনা উচিত। সুতরাং তুমি আমার বাক্যে সন্দেহ করিও না এবং আপনাকে, পৃথিবীটাকে ও সমগ্র সম্পৎকে নষ্ট করিও না' ॥৪৩॥

কৃষ্ণ বলিলেন—'মহারাজ! ভীষ্ম ঐরূপ বলিবার পরে, বাগ্মী দ্রোণাচার্য্য কৌরবগণের মধ্যে আপনার মঙ্গলজনক বাক্য সকল দুর্য্যোধনকে বলিতে লাগিলেন—॥১॥

'বৎস! প্রতীপনন্দন শান্তনু যেমন বংশের মঙ্গলের জন্য তৎপর ছিলেন এবং তাঁহার পরে দেবব্রত ভীষ্মও যেমন কুলের হিতের নিমিত্ত মনোযোগী ছিলেন, সেইরূপ সত্যপ্রতিজ্ঞ, জিতেন্দ্রিয়, ধর্ম্মাত্মা এবং সুনিয়মশালী পাণ্ডুও রাজা হইয়া বংশের মঙ্গলের জন্য বিশেষ মনোযোগী হইয়াছিলেন ॥২—৩॥

---

(২) ..ভীষ্মঃ কুলস্যার্থে ব্যবস্থিতঃ—পি।

জ্যেষ্ঠায় রাজ্যমদদদ্ধৃতরাষ্ট্রায় ধীমতে।
যবীয়সে তথা ক্ষত্ত্রে কুরূণাং বংশবৰ্দ্ধনঃ ॥৪॥
ততঃ সিংহাসনে রাজন্! স্থাপয়িত্বৈনমচ্যুতম্।
বনং জগাম কৌরব্যো ভাৰ্য্যাভ্যাং সহিতো নৃপঃ ॥৫॥
নীচৈঃ স্থিত্বা তু বিদুরস্তমুপাস্তে স্ম নীচবৎ।
প্রেষ্যবৎ পুরুষব্যাঘ্রো বালব্যজনমুৎক্ষিপন্ ॥৬॥
ততঃ সর্বাঃ প্রজাস্তাত! ধৃতরাষ্ট্রং জনেশ্বরম্।
অন্বপদ্যন্ত বিধিবদ্‌যথা পাণ্ডুং জনাধিপম্ ॥৭॥
বিসৃজ্য ধৃতরাষ্ট্রায় রাজ্যং স বিদুরায় চ।
চচার পৃথিবীং পাণ্ডুঃ সৰ্বাং পরপুরঞ্জয়ঃ ॥৮॥

ভাবতকৌমুদী

জ্যেষ্ঠায়েতি। অদদৎ ন্যাসরূপেণার্পিতবান্। যবীয়সে কনিষ্ঠায়, ক্ষত্ত্রে বিদুরায়, বংশবৰ্দ্ধনঃ পাণ্ডুঃ। অন্ধো ধৃতরাষ্ট্রোঃ জ্যেষ্ঠতয়া নিযোগাদিনা শাস্তা, ধীমান্ চক্ষুষ্মাংশ্চ যবীয়ান্ বিদুরস্তস্য মন্ত্রী পাণ্ডুনা কৃত ইত্যাশয়ঃ। এতেন পাণ্ডো রাজত্বে ধৃতরাষ্ট্রঃ কথং রাজোচ্যতে রাজ্যং শাস্তি চেতি চোদ্যমপাকৃতং বেদিতব্যম্ ॥৪॥

তত ইতি। এনং ধৃতরাষ্ট্রম্, অচ্যুতং ধৰ্ম্মাদভ্ৰষ্টম্। কৌরব্যঃ পাণ্ডুঃ ॥৫॥

নীচৈরিতি। নীচৈরধঃ। তং ধৃতরাষ্ট্রম্। প্রেষ্যবৎ দাসবৎ বালব্যজনং চামরম্ ॥৬॥

তত ইতি। অন্বপদ্যন্ত স্বীকৃতবত্যঃ। এতেন বস্তুতো ধৃতরাষ্ট্রো ন রাজা, তৎপুত্রতয়া ত্বমপি চ ন রাজা, রাজানস্তু পাণ্ডুরাজপুত্রতয়া পাণ্ডবা এবেতি সূচিতম্ ॥৭॥

ভারতভাবদীপঃ

ভীষ্মেণোক্ত ইতি ॥১—৩॥ জ্যেষ্ঠোঽন্ধত্বাদনর্হঃ ক্ষত্তা বিযোনিত্বাদনর্হ ইতি রুচয়ন্ যথা জ্যেষ্ঠায়াদদৎ তথা ক্ষত্ত্রে বিদুরায়াপি ন্যাসভূতমদদাদিতি ভাবঃ ॥৪—৮॥ সম্বননগা-

ক্রমে কৌরববংশবৰ্দ্ধক পাণ্ডু, অন্ধ হইলেও জ্যেষ্ঠ বলিয়া ধৃতরাষ্ট্রের উপরে এবং কনিষ্ঠ হইলেও বুদ্ধিমান্ বলিয়া বিদুরের উপরে আপন রাজ্য গচ্ছিত রাখিয়াছিলেন ॥৪॥

নবনাথ! তাহার পর পাণ্ডু রাজা ধাৰ্ম্মিক ধৃতরাষ্ট্রকে সিংহাসনে স্থাপন করিয়া দুইটী ভাৰ্য্যার সহিত বনে গমন করিলেন ॥৫॥

এদিকে বিদুর পুরুষশ্রেষ্ঠ হইয়াও নীচে থাকিয়া নীচলোকের ন্যায় এবং ভৃত্যের ন্যায় চামর আন্দোলন করিয়া ধৃতরাষ্ট্রের সেবা করিতে লাগিলেন ॥৬॥

বৎস! তাহার পর প্রজারা সকলে পাণ্ডুর ন্যায়ই ধৃতরাষ্ট্রকে যথানিয়মে রাজা বলিয়া স্বীকার করিয়া লইল ॥৭॥

(৬) উপাস্তে স্ম বিনীতবৎ।—বা ব রা নি।

কোষসংবননে দানে ভৃত্যানাঞ্চান্ববেক্ষণে।
ভবণে চৈব সর্বস্য বিদুরঃ সত্যসঙ্গরঃ ॥৯॥
সন্ধিবিগ্রহসংযুক্তো রাজ্ঞাং সংবাহনক্রিয়াঃ।
অবৈক্ষত মহাতেজা ভীষ্মঃ পরপুরঞ্জয়ঃ ॥১০॥
সিংহাসনস্থো নৃপতির্ধৃতরাষ্ট্রো মহাবলঃ।
অন্বাস্যমানঃ সততং বিদুরেণ মহাত্মনা ॥১১॥
কথং তস্য কুলে জাতঃ কুলভেদং ব্যবস্যসি।
সম্ভূয় ভ্রাতৃভিঃ সার্দ্ধং ভুঙ্ক্ষ্ব ভোগান্ জনাধিপ ! ॥১২॥
ব্রবীম্যহং ন কার্পণ্যান্নার্থহেতোঃ কথঞ্চন।
ভীষ্মেণ দত্তমিচ্ছামি ন ত্বয়া রাজসত্তম ! ॥১৩॥

ভাবতকৌমুদী

বিশ্বজোতি। বিশ্বজ্য ন্যাসীকৃত্য। চচাব বনগমনব্যপদেশেন ॥৮॥

কোষেতি। কোষস্য সংবননে বর্দ্ধনে। সত্যসঙ্গবঃ সত্যপ্রতিজ্ঞঃ। ব্যাপৃতোঽভূৎ ॥৯॥

সন্ধীতি। সন্ধিবিগ্রহযোঃ সংযুক্তো ব্যাপৃতঃ। সংবাহনক্রিয়া ব্যবহাবব্যাপাবান্ ॥১০॥

সিংহেতি। বাজ্যং শাস্তীতি শেষঃ। অন্বাস্যমানঃ অন্বধিষ্ঠীয়মানঃ ॥১১॥

কথমিতি। ব্যবস্যসি বিধাতুং চেষ্টসে। সম্ভূয় মিলিত্বা ॥১২॥

ব্রবীমীতি। কার্পণ্যাৎ পাণ্ডবভয়েন কাতরত্বাৎ, অর্থহেতোঃ স্বার্থসাধনার্থম্। দত্তং জীবনোপায়ং বৃত্তিমিত্যর্থঃ। এতেন ত্বদসন্তোষেঽপি ন মে ভয়মিতি সূচিতম্ ॥১৩॥

---

ওদিকে শত্রুনগববিজযী পাণ্ডু ধৃতবাষ্ট্র ও বিদুবেব হাতে বাজ্য গচ্ছিত রাখিযা সমগ্র পৃথিবী বিচবণ কবিতে লাগিলেন ॥৮॥

আব এদিকে সত্যপ্রতিজ্ঞ বিদুব কোষসঞ্চযে, দানে, কর্ম্মচাবি-পর্য্যবেক্ষণে এবং সকলেব ভবণ-পোষণে ব্যাপৃত হইলেন ॥৯॥

এবং মহাতেজা ও শত্রুনগববিজযী ভীষ্ম সন্ধি-বিগ্রহবিষযে ব্যাপৃত থাকিযা অন্যান্য বাজাদেব ব্যবহাব পর্য্যবেক্ষণ কবিতে লাগিলেন ॥১০॥

আর মহাবল ধৃতবাষ্ট্র সিংহাসনে থাকিযা বাজকার্য্য কবিতে থাকিলেন এবং মহাত্মা বিদুব সর্ব্বদাই পিছনে থাকিয়া উঁহাব সহাযতা কবিতে লাগিলেন ॥১১॥

অতএব রাজা! তুমি সেই ধৃতবাষ্ট্রেব বংশে জন্মিযা কেন বংশেব মধ্যে ভেদ ঘটাইবাব চেষ্টা কবিতেছ? ভ্রাতাদেব সহিত মিলিত হইযা ভোগ কবিতে থাক ॥১২॥

বাজশ্রেষ্ঠ! ভয়কাতবতাবশতঃ কিংবা কোন প্রকাব স্বার্থের জন্য আমি এই

---

(৯) কোষসংজননে দানে ·পি।

বিদুর উবাচ।

দেবব্রত! নিবোধেদং বচনং মম ভারত!।
প্রনষ্টঃ কৌরবো বংশস্ত্বয়ায়ং পুনরুদ্ধৃতঃ ॥১৮॥
তন্মে বিলপমানস্য বচনং সমুপেক্ষসে।
কোঽয়ং দুর্য্যোধনো নাম কুলেঽস্মিন্ কুলপাংসনঃ ॥১৯॥
যস্য লোভাভিভূতস্য মতিং সমনুবর্ত্তসে।
অনার্য্যস্যাকৃতজ্ঞস্য লোভেন হৃতচেতসঃ।
অতিক্রামতি যঃ শাস্ত্রং পিতুর্ধর্ম্মার্থদর্শিনঃ ॥২০॥
এতে নশ্যন্তি কুরবো দুর্য্যোধনকৃতেন বৈ।
যথা তে ন প্রণশ্যেয়ুর্মহারাজ! তথা কুরু ॥২১॥

ভারতকৌমুদী

দেবেতি। পুনরুদ্ধৃতঃ, ব্যাসং নিয়োজ্য ধৃতরাষ্ট্রাদীনামুৎপাদনাদিতি ভাবঃ ॥১৮॥

তদিতি। কোঽয়ম্, অপি তু কোঽপি ন। যেন কুলপাংসনঃ কুলদূষকঃ ॥১৯॥

যস্যেতি। অনার্য্যস্য অসজ্জনস্য, অকৃতজ্ঞস্য ঘোষযাত্রায়াং কৃতোপকারেষ্বপি পাণ্ডবেষু অপচিকীর্ষতঃ। লোভেনেত্যাদিপুনরুক্তিঃ বক্তুঃ ক্রুদ্ধত্বাৎ। শাস্ত্রং শাসনম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

এত ইতি। দুর্য্যোধনকৃতেন কর্ম্মণা। মহাবাহেতি ভীষ্মস্যৈব সম্বোধনম্ ॥২১॥

ভারতভাবদীপঃ

স্বীয়তাকরণম্ ॥৯॥ সংবাহনক্রিয়াঃ সংবাহনং সম্প্রাপণং দানোপদানাদিকং তা এব ক্রিয়াঃ ॥১০—১২॥ কার্পণ্যাদ্‌যুদ্ধভয়াৎ ॥১৩—১৬॥ পিতুর্ভীষ্মস্য ॥১৭—২০॥ শাস্ত্রং আজ্ঞাং দুর্য্যো-

বিদুর বলিলেন—'ভরতনন্দন! দেবব্রত! আপনি আমার এই কথাগুলি শুনুন; কুরুবংশ নষ্ট হইতে বসিয়াছিল, আপনি আবার তাহা রক্ষা করিয়াছিলেন ॥১৮॥

তাহা হইলেও, আমি বিলাপ করিতেছি, অথ চ আপনি আমার বাক্যে উপেক্ষা করিতেছেন।। (আমি জিজ্ঞাসা করি—) এই বংশে বংশদূষক এই দুর্য্যোধনটা কে? ॥১৯॥

যে লোক লোভে আক্রান্ত, আক্রান্ত কেন—যাহার চিত্ত লোভে আকর্ষণ করিয়া নিয়াছে এবং যে লোক ধর্ম্মার্থদর্শী পিতার শাসন লঙ্ঘন করিতেছে, আপনি সেই দুর্জন ও অকৃতজ্ঞ লোকের বুদ্ধির অনুসরণ করিতেছেন! ॥২০॥

এই কৌরবেরা এক দুর্য্যোধনের কার্য্যেই নষ্ট হইতে বসিয়াছে। অতএব মহারাজ! যাহাতে তাঁহারা নষ্ট না হন, আপনি তাহা করুন ॥২১॥

(১৮)·বচনং মম ভাষতঃ বা ব বা নি। (২০)…মতিং গচ্ছথ বর্দ্ধনে…পি।

